# সুধী-বচন



সালেহা প্রণেতা

আব্দুল ফাত্তাহ্ কোরেশী কর্ত্তৃক

সঙ্কলিত ও অনুবাদিত



দ্বিতীয় সংস্করণ

বৈশাখ—১৩৩৭

[ মূল্য ৷৷০ আট আনা মাত্র

# নিবেদন

বাল্যকালে আমরা প্রায় সকলেই বিশ্বের অমরকবি শেখ সা'দী (আঃ)-র "গোলেস্তাঁ" পাঠ করিয়া থাকি; কিন্তু তিনি তাঁহার কাব্যোদ্যান যে কি কমনীয় কুসুমকুঞ্জে সজ্জিত করিয়াছেন, তখন আমরা তাহা হৃদয়ঙ্গম করিতে পারি না। সংসারের নানাবিধ ঘাত-প্রতিঘাতে অভিজ্ঞতালাভ করিয়া, আজ জীবনের অপরাহ্ণ-সময়ে তাঁহার উপদেশাবলীর সত্যতা প্রত্যেক ক্ষেত্রে সুস্পষ্টরূপে উপলব্ধি করিতেছি।

জীবনসংগ্রামে তাঁহার উপদেশমালা যে কত প্রয়োজনীয় তাহা পারস্যভাষানভিজ্ঞ ভ্রাতা ও ভগিনীগণের অবগতির জন্য, আদর্শস্বরূপে তাঁহার কাব্যোদ্যান হইতে কতকগুলি কবিতাকুসুম চয়ন করিয়া সরল পদ্যানুবাদ সহ তাঁহাদের করকমলে অর্পণ করিলাম। মূলভাব বজায়, রাখিয়া, সরল-ভাষা-প্রয়োগে কবিতাগুলি অভ্যাসোপযোগী করিবার যথাসাধ্য প্রয়াস পাইয়াছি।

এ অনুবাদ-চেষ্টায় যে আমি পাঠক-পাঠিকাগণের সম্পূর্ণরূপে মনোরঞ্জন করিতে সমর্থ হইব, সে বিষয়ে সন্দেহের যথেষ্ট অবকাশ আছে। কবিবর সা'দী (আঃ)-র কথাতেই আমি তাঁহাদের নিকট ক্ষমা প্রার্থনা করিতেছি:—

শনিদম্ কে দর্ রোস্ উম্মেদ্ ও বিম্,
বদাঁ রা ব-নেকাঁ ববখ্শদ্ কেরিম্।
তু নিয্ আর্ বদি বিনি আন্দর্ সুখন্,
ব-খোল্‌কে জাহাঁ-আফেরিঁ কার্ কুন্ (১)

---

(১) শুনিয়াছি, ভয় আর ভরসার দিনে
সাধু সনে ক্ষমিবেন বিভু পুণ্যহীনে।
তুমি যদি দোষ মোর হের হে কথায়,
কার্য্য কর অনুরূপ প্রকৃতি স্রষ্টার।

সা'দী (আঃ) ছাড়া আরও দুই চারিজন কবির দুই চারিটী কবিতা ইহাতে দেওয়া গেল।

সহৃদয় পাঠকপাঠিকাগণের একজনও যদি এই "সুধী-বচনে"র একটী অনুবাদও ক্ষেত্রবিশেষে ব্যবহার করেন, তাহা হইলে আমার যত্ন, শ্রম ও অর্থব্যয় সার্থক মনে করিব।

সন ১৩৩৬ সাল }
বৈশাখ }

গ্রন্থকার

---

## দ্বিতীয়বারের নিবেদন

করুণাময় আল্লাহ্ তালার ফজলে "সুধী-বচন" আশাতীতভাবে সুধীজনবর্গের কৃপাকটাক্ষলাভে সমর্থ হওয়ায়, এক বৎসরকাল অতীতের গর্ভে বিলীন হইতে না হইতেই, নববর্ষের শুভাগমনের সঙ্গে সঙ্গেই উহা আবার নবকলেবরে বৰ্দ্ধিতাকারে মনীষিগণের দ্বারে উপস্থিত হইতে সমর্থ হইল।

কবিবরের কাব্যোদ্যান হইতে এবার আরও নব নব কুসুম চয়ন করিয়া, সুধীবর্গের মনোরঞ্জনার্থে মাল্য রচনা করিলাম। পূৰ্ব্বের ন্যায় এবারও ইহা তাঁহাদের আদর-আপ্যায়ন লাভ করিলে, আমার যাবতীয় শ্রম ও ব্যয় সার্থক জ্ঞান করিব।

এবার আকার প্রায় দ্বিগুণ বৰ্দ্ধিত হইলেও, সাধারণের সুবিধার জন্য মূল্য মাত্র দুই আনা বৰ্দ্ধিত করিয়া ।৵৹ আনা স্থলে ॥৹ আনা রাখিলাম।

সন ১৩৩৭ সাল }
বৈশাখ }

গ্রন্থকার

---

# সুধী-বচন

## স্তুতি

১

কাদেরা কুদ্‌রৎ তু দারি হর্‌চে খাহি আঁ কুনি,
মুর্‌দা রা জানে তু বাখ্‌শি যিন্দা রা বে-জাঁ কুনি।

* *

হে মহিমাময়, রাখ মহিমা যে কত,
কর তাই যাহা চাও,
মৃতেরে জীবন দাও,
জীবিতেরে কর তুমি শবে পরিণত।

২

আস্‌মাঁ রা বে-সতূঁ বর্‌পা তু কার্‌দি আয়্‌ হাকিম্‌,
আব্‌রে রা বাহ্‌রে তারাওয়াৎ বর্‌ যমিঁ গিরিয়াঁ কুনি।

* *

শূন্যে গ্রহে রাখ তুমি হে বিজ্ঞ রাজন্‌
বিনা অবলম্বে ধ'রে;
মেঘে আর্দ্রতার তরে
ধরার উপরে তুমি করাও রোদন।

৩

গাহ্ গাদারা মুল্‌ক্ বাখ্‌শি গাহ্ শাহ্‌রা চুঁ গাদা,
আয্ বরায়ে নিম্ নানে দর্ বদর্ হায়্‌রাঁ কুনি।

* *

কভু বা ভিক্ষুকজনে কর রাজ্যদান ;
কভু অর্দ্ধরুটী তরে
দীনবৎ রাজ্যেশ্বরে
দুয়ারে দুয়ারে কর ওষ্ঠাগত প্রাণ।

৪

আয়্ কারিমে কে আয্ খাযানয়ে গ্যায়েব্,
গাব্‌র্ ও তর্‌সাঁ অযিফাখোর্ দারি।
দোস্তাঁ রা কুজা কুনি মাহ্‌রূম্,
তু কে বা-দুশ্‌মনাঁ নযর্ দারি।

* *

অদৃশ্য ভাণ্ডার হ'তে তুমি হে রহ্‌মান,
অগ্নি-উপাসকগণে কর অন্নদান।
বন্ধুরে বঞ্চিত তুমি করিবে কি ক'রে,
কৃপাদৃষ্টি রাখ যবে শত্রুর উপরে ?

# কৃপা



১

আগার্ বা পেদার্ জ্যঙ্গ্ জোয়েদ্ কসে,
পেদার্ বে-গুমাঁ খাশম্ গিরাদ্ বসে।

* *

পিতৃসনে যুদ্ধ যদি চাহে কোন জন,
নিশ্চয় জনক তার অতি ক্রুদ্ধ হন।

২

আগার্ বর্ রফিকাঁ না-বাশাদ্ শফিক্,
ব-ফর্‌সাঙ্গ্ বোগ্‌রেযাদ্ আয্ ওয়ায়্ রফিক্।

* *

বন্ধু হ'য়ে ভাল যদি না বাসে বন্ধুরে,
বন্ধু যে পলায় তার হ'তে বহুদূরে।

৩

আগার্ তর্‌কে খেদ্‌মৎ কুনাদ্ লশ্‌করি,
শওয়াদ্ শাহে লশ্‌কর্‌কশ্ আয্ ওয়ায়্ বরি।

* *

সৈন্য যদি আদেশপালনে ত্রুটি করে,
সৈনাধ্যক্ষ অসন্তুষ্ট হন তার'পরে।

৪

ওলেকেন্ খোদাওয়ান্দ্ বালা ও পাস্ত্,
ব-ইসিয়াঁ ছরে রেষ্ক্ বর্ কাস্ না-বাস্ত্।

* *

অপরাধ-হেতু কিন্তু স্বর্গ-মর্ত্ত্য-পতি
করে না অন্নের দ্বার রুদ্ধ কারো প্রতি।

৫

করম্ বিঁ ও লুৎফে খোদাওয়ান্দ্গার্,
গুনাহ্ বান্দা কর্দাস্ত্ ও উ শর্ম্সার্।

* *

হের তুমি দয়া-ক্ষমাগুণ বিধাতার,
—পাপ করে নরে, লজ্জাবোধ হয় তার।

৬

দো কাওনাশ্ একে কাৎরা দর্ বাহ্রে এল্ম্,
গুনাহ্ বিনাদ্ ও পার্দা পোশাদ্ ব-হেল্ম।

* *

বিন্দুবৎ দ্বিজগৎ জ্ঞানার্ণবে তার,
হেরে পাপ লুকায় সে গুণে ধীরতার।

৭

হর্কে দর্ সায়েয়্ ইনায়াতে উস্ত্,
গুনাহাশ্ তাআতাস্ত্ ও দুশ্মন্ দোস্ত্।

* *

যে জন তাহার কৃপা-ছায়াতলে রয়,
পাপ তার পুণ্য, শত্রু মিত্র তার হয়।

৮

হর্ সু দওয়াদ্ আঁকাস্ যে ছারে খেশ্ বরানাদ্,
ওয়াঁ রা কে বখানাদ্ ব-ছারে কাস্ না-দওয়ানাদ্

* *

যারে নিজ দ্বার হ'তে করে সে তাড়িত,
সে জন প্রত্যেক দিকে হয় যে ধাবিত!
কিন্তু যারে নিজ দ্বারে করে সে আহ্বান,
কাহারো দুয়ারে সে না হয় ধাবমান।

৯

আয্ দস্ত্ ও যবাঁ কে বারায়েদ্,
কায্ আহ্দায়ে শোক্‌রাশ্ বদর্ আয়েদ্।

* *

হস্ত কিম্বা মুখ হ'তে কদাচ বা কার
প্রকাশিত হ'তে পারে কৃতজ্ঞতা তার!

১০

গার্ কসে ওয়াস্‌ফে উ যে ম্যন্ পুর্‌সাদ্,
বেদেল্ আয্ বেনেশাঁ চে গোয়েদ্ বায্।
আশেকাঁ কুশ্‌তাগানে মা'শুকান্দ্,
বর্ ন্যয়াএদ্ যে কুশ্‌তাগাঁ আওয়ায্।

* *

প্রশংসা উহার কেহ জিজ্ঞাসিলে মোরে,
অজ্ঞানে 'নিশ্চিহ্ন'-কথা কহিবে কি ক'রে ?
প্রেমিক নিহত নিজ প্রণয়িনী-করে,
হত সে যে !—কণ্ঠে তার স্বর নাহি সরে।

১১

বান্দা হামাঁ বেহ্ কে যে তক্‌সিরে খেশ্,
ওয্‌র্ ব-দর্‌গাহে খোদা আওরাদ্।
ওয়ার্‌না সাযাওয়ারে খোদাওন্দিয়েশ্,
কাস্ না-তওয়াঁনাদ্ কে বজা আওরাদ্।

* *

শ্রেষ্ঠ সেই দাস পাপ স্মরি' আপনার
বিভু-দ্বারে ত্রুটী নিজ করে যে স্বীকার।
নতুবা তাহার মহত্ত্বের তুলনায়
প্রকাশিতে নারে কেহ স্বকৃতজ্ঞতায়।

১২

আয্ খোদা খাহ্ আঁচে খাহি আয়্ পেসার্,
নেস্ত্ দর্ দস্তে খালায়েক্ খ্যায়ের্ ও শার্।

* *

হে পুত্র, স্রষ্টার কাছে চাহ যাহা চাই,
সৃষ্টের হাতেতে ভাল মন্দ কিছু নাই।

# ঈশ্বরনির্ভরতা

১

দুশ্‌মন্‌ চে কুনাদ্‌ চু মেহের্‌বান্‌ বাশাদ্‌ দোস্ত্‌,
আন্দেশা ম-কুন্‌ গার্‌চে খোদা বা তু নেকোস্ত্‌।

*   *

শত্রু কিবা করে মিত্র রহিলে সদয়,
বিভু যদি থাকে সখা নাহি কর ভয়।

২

গারম্‌ নেস্ত্‌ রোযী ব-মেহ্‌রে কাসাঁ,
খোদা হস্ত্‌ রায্‌যাক্‌ রোযিরসাঁ।

*   *

অন্ন যদি নাহি মোর কৃপায় কাহার,
অন্নদাতা বিভু আছে যোগাতে আহার।

৩

কুন্‌ তয়াক্‌কুল্‌ আয্‌ সবব্‌ বর্‌দার্‌ দস্ত্‌,
রেয্‌কে তু বর্‌ তু যে তু আশেক্‌তরাস্ত্‌।

*   *

চেষ্টায় বিরত হও করিয়া নির্ভর ;
অন্নাপেক্ষা তুমি অন্ন তরে প্রিয়তর।

৪

দো বামদাদ্ গার্ আএদ্ কসে ব-খেদ্মতে শাহ্,
সোওম্ হর্আয়িনা দর্ ওয়ায়্ কুনাদ্ ব-লুৎফ্ নেগাহ্
উম্মেদ্ হস্ত্ পরাস্তান্দগানে মোখ্লেস্ রা,
কে না উম্মেদ্ না গার্দান্দ্ যে আস্তানে এলাহ্।
মহ্তরি দর্ কবুলে ফার্মানাস্ত্,
তর্কে ফর্মাঁ দলিলে হের্মানাস্ত্।
হর্কে সিমায়্ রাস্তাঁ দারাদ্,
সরে খেদ্মৎ বর্ আস্তাঁ দারাদ্।

* *

দ্বিপ্রাতে আসিলে কেহ রাজার্ সেবায়,
তৃতীয়ে স্বতঃই তার কৃপাদৃষ্টি পায়।
আছে আশা উপাসক শুদ্ধচিত্ত তরে
—কেহই নিরাশ নাহি হবে বিভুদ্বারে।
প্রভুত্ব যে হয় আজ্ঞা করিলে স্বীকার ;
—আজ্ঞায় অবজ্ঞা চিহ্ন ভাগ্যহীনতার।
যে জন ললাট নিজ রাখে সত্যতার,
রাখে সে দেহুলি'পরে মস্তক সেবার।

৫

বে-মাগাস্ হর্গেয্ না-বাশাদ্ আন্কবুৎ,
রেষ্ক্ রা রোযিরসাঁ পর্ মি-দেহাদ্।

* *

লূতিকা মক্ষিকাশূন্য নহে কদাচন ;
—অন্নদাতা খাদ্যে পক্ষ করেন যোজন।

৬

গার্ তয়াক্কুল্ মি-কুনি দো কার্ কুন্,
কাস্ব্ কুন্ ও তাকিয়া বর্ জব্বার্ কুন্।

* *

দুই কার্য্য কর, যদি করহ নির্ভর,
—করহ ব্যবসা, রাখ আশা বিভু'পর।

৭

উন্‌চে নাসিবাস্ত্ বাহাম্ মি-রাসাদ্,
গার্ না-সেতানি ব-সেতাম্ মি-রাসাদ্।

* *

অদৃষ্টে যা কিছু থাকে তাহা পাওয়া যায়,
না লইলে, জোর ক'রে লওয়াবে তোমায়।

৮

হর্‌চে কুনি বর্ সরে মান্ হাকেমি,
আয়্‌কে গাদায়ে তু-আম্ আয়্ বাদ্‌শাহ্।

* *

হে প্রভু, যা কর তুমি মোর শির'পরে,
রাজন্, ভিখারী আমি তব কৃপা তরে।

৯

জহ্‌দে রেয্‌ক্ আর্ কুনি ও গার্ না-কুনি,
ব-রাসানাদ্ খোদায়ে আয্‌যা ও জাল্।

অর্‌রবি দর্‌ দাহানে শের্‌ ও পলঙ্গ্‌,
না-খোরান্দাৎ মগর্‌ ব-রোযে আজল্‌।

* *

অন্নতরে চেষ্টা তুমি কর বা না কর,
তোমারে দিবেন অন্ন মহান্‌ ঈশ্বর।
ব্যাঘ্র কি চিতার মুখে হ'লে নিপতিত,
খাবে না তোমায়, মৃত্যু দিবস ব্যতীত।

১০

বাখ্‌ৎ ও দওলৎ ব-কার্‌দানি নেস্ত্‌,
জুয্‌ ব-তায়িদে আস্‌মানি নেস্ত্‌।
কিমিয়াগর্‌ ব-গুস্‌সামান্দা ও রঞ্জ্‌,
আব্‌লাহ্‌ আন্দার্‌ খরাবহ্‌ ইয়াফ্‌তা গঞ্জ্‌
উফ্‌তা-দস্ত্‌ দর্‌ জাহাঁ বিস্‌য়ার্‌,
বে-তমিয্‌ আরজ্‌মন্দ্‌ ও আকেল্‌ খার্‌।

* *

সৌভাগ্য ও ধন নাহি কার্য্যদক্ষতায়,
যতক্ষণ ঐশী শক্তি না হয় সহায়।
রসায়ন-বিদ্যাবিৎ রহে ক্ষুব্ধমনে,
মূর্খজন পায় ধন জনহীন বনে;
সংসারে পড়িয়া আছে হেন জন কত,
মূর্খ মানী হ'য়ে, বোদ্ধা হ'য়ে মানহত।

---

# প্রেম



১

মা'শুক্ হাযার্ দোস্ত্ রা দেল্ না-দিহি,
ওয়ার্ মি-দিহি আঁ দেল্ ব-জুদায়ী ব-নিহি।

*    *

যে প্রণয়িনীর তরে
সহস্র প্রণয়ী মরে,
নাহি যেন কর' তারে প্রাণসমর্পণ।
যদি প্রাণমন তারে
চাহ তুমি সঁপিবারে,
পরিণাম জেন তার বিচ্ছেদ-ঘটন।

২

আগারাম্ যার্ ব-কুশ্তান্ দিহাদ্ আঁ ইয়ারে আযিয্,
তা না-গোয়েম্ কে দর্ আঁ দম্ গমে জানম্ বাশাদ্।
গোয়েম্ আয্ বান্দায়ে মিস্কিঁ চে গুনাহ্ সাদের্ শুদ্,
কে দেল্ আযুর্দা শুদ্ আয্ মন্ গমে আঁনম্ বাশাদ্।

*    *

আমি যে অধম অতি!—মোরে বধিবারে
আজ্ঞা যদি করে মোর সেই মিত্রজন,

সে মুহূর্ত্তে কদাপি না কহিব কাহারে
‘হইতেছে দুঃখ মোর ত্যজিতে জীবন।’
হতভাগ্য এ কিঙ্কর হোতে কি এমন
ঘটিয়াছে অপরাধ, সুধাব তাহাই ;
মোর দ্বারা, তাই তার ক্ষুব্ধ হোল মন,
—চিত্তে মোর দিবে ব্যথা কেবল ইহাই।

৩

বায্ আয়্ ও মারা ব-কোশ্ কে পেশাৎ মুর্দন্,
খোশ্তর্কে প্যস্ আয্ তু যেন্দ্গানি কার্দান্।

* *

বধ মোরে! শ্রেয় তব সম্মুখে মরণ
তব পরে করা চেয়ে জীবনধারণ।

৪

বোসা-দাদন্ ব-রূয়ে ইয়ার্ চে সুদ্,
হাম্দারাঁ লাহ্যা কার্দানাশ্ পদিরূদ্।
সেব্ গুফ্তি বেদায়ে এয়ারাঁ কার্দ্,
রূই যে তন্ হামা সুরখ্ ওযাঁ রূ যার্দ্।

* *

বিফল চুম্বনদান প্রিয়ার বদনে,
যে মুহূর্ত্তে দেওয়া হয় বিদায় তাহারে
সেব্ যেন বিদায় করিয়া সঙ্গিগণে
রক্ত-পীত আভা ধরে মুখের দুধারে।

ইল্লাম্ আমোৎ এওআল্ বেদায়ে তাআস্‌সোফান্,
লা তহ্‌সেবুনি ফিল্ মাওয়াদ্দাতে মোন্‌সেফান্।

* *

বিদায়কালেতে দুঃখে নাহি দিলে প্রাণ,
না জানিবে মোরে প্রীতি-প্রেমে ন্যায়বান্।

৬

দের্ আমদি য়্যায়্ নিগারে সর্ মাস্ত্,
যুদাৎ না-দেহম্ দামন্ আয্ দস্ত্।
মা'শুক্ কে দের্ দের্ বিনান্দ্,
আখের্ বেহ্ আযাঁকে সের্ বিনান্দ্।

* *

নিশ্চিন্ত হে প্রিয়ে, তুমি এলে যুগ পর!
অঞ্চল তোমার নাহি ছাড়িব সত্বর!
প্রিয়জনে দেখা ভাল দীর্ঘকাল পরে
একবার দেখে লওয়া চেয়ে প্রাণভরে।

৭

আয়্ দোস্ত্ আগার্ জাঁ তলবি জাঁ বতু বখ্‌শাম্,
আয্ জাঁ চে আযিযাস্ত্ বগো আঁ বতু বখ্‌শাম্।

* *

প্রাণ যদি চাহ মিত্র, দিতে পারি প্রাণ,
প্রাণ চেয়ে কিবা প্রিয় বল করি দান।

৮

ওয়াদায়ে ওয়াস্‌ল্‌ চুঁ শওয়াদ্‌ নয্‌দিক্‌,
আতশে শওক্‌ তেয্‌তর্‌ গার্‌দাদ্‌।

* *

মিলনের অঙ্গীকৃত কাল পূর্ণ হ'লে,
ঘৃতাহুতি পড়ে যেন আগ্রহ-অনলে।

৯

মারা দর্‌দেস্ত্‌ আন্দর্‌ দেল্‌ আগার্‌ গোয়েম্‌ যবাঁ সোযাদ্‌,
আগার্‌ দম্‌ মি-কাশম্‌ তর্‌সম্‌ কে মাগ্‌যে উস্তোখাঁ সোযাদ্‌

* *

হৃদি মাঝে আছে মোর বিষম বেদনা,
জিহ্বা দগ্ধ হয় তার করিলে বর্ণনা!
মৌনভাবে রহি যদি, জন্মে এই ভয়,
অস্থি-অভ্যন্তরে মজ্জা পাছে ভস্ম হয়!

১০

ইয়াদে তো শাব্‌ ও রোয্‌ করিনে দেলামাস্ত্‌,
হুস্‌ন্‌ ও সুখনাৎ গোশানিশিঁনে দেলামাস্ত্‌।

* *

স্মৃতি তব দিবারাত্র চিত্তে মম গাঁথা!
হৃদাসীন রূপ আর সে মধুর কথা।

১১

তুরা দিদা ও ইউসফ্‌ রা শানিদা,
শানিদা ক্যায়্‌ বুওয়াদ্‌ মানন্দ্‌ দিদা।

*　*

শুনেছি 'ইউসফ্'-কথা, হেরেছি তোমায় ;
শ্রুত কি হইতে কভু পারে দৃষ্টপ্রায় ?

১২

হাম্‌দমে মান্ নেস্ত্ কাসে গ্যায়্‌রে আহ্,
আহ্ কে হালম্ শুদা আয্ গাম্ তাবাহ্।

*　*

'আহ্!' ব্যতিরেকে মোর নাহিক সহায়!
হায়! এ দুর্দ্দশা মম কেবল চিন্তায়!

১৩

মান্ হালে দেলে খোদ্ রা বা-কাস্ না-খাহম্ গুফ্‌ৎ,
ঈঁ কেস্‌সা আগার্ গোয়েম্ বা চাঙ্গ্ ও রবাব্ আওলা।

*　*

কব না মনের কথা কভু অন্যজনে!
কহি যদি, কব 'চাং-রবাবে'র* সনে।

১৪

শামা' বেআ আহ্‌ওয়ালে খোদ্ বে-গোয়েম.
আহ্‌ওয়ালে দিলে সোখ্‌তা দিল্ সোখ্

*　*

এস দীপ, কহি হৃদি-ব্যথা তব সনে!
দগ্ধ হৃদয়ের ব্যথা জানে দগ্ধ-মনে।

---

* বহুতারবিশিষ্ট একপ্রকার বাদ্যযন্ত্র।

১৫

ইয়ারে দেরীনা মারা গো ব-যবাঁ তওবা ম-দেহ্
কে মরা তওবা ব-শম্‌শের্ না-খাহাদ্ বুদান্।
রেশ্‌কম্ আএদ্ কে ক্যসে সের্ নিগাহ্ হর্ তু কুনাদ্,
বায্ গোয়েম্ কে ক্যসে সে'র্ না-খাহাদ্ বুদান্।

* *

কহিবে আমার পুরাতন বন্ধুবরে,
ক্ষমা চাহিবারে মোরে বাধ্য নাহি করে।
তরবারিপ্রয়োগেও মোর মুখ হতে
'তওবা' না বাহির কভু হবে কোনমতে।
কেহ যদি তোমা পানে পরিতুষ্টি তরে
চেয়ে রহে, হিংসা মোর জনমে অন্তরে।
পুনঃ কহি চাহুক না কেন তোমা পানে,
চাহিয়া সে তৃপ্ত কভু না হইবে প্রাণে।

১৬

আয্ দস্তে তু মোশ্‌ৎ বর্ দাহাঁ খোর্‌দান্,
খোশ্‌তর্ কে ব-দস্তে খেশ্‌তন্ নাঁ খোর্‌দান।

* *

তব হাতে চড়-খাওয়া মুখের উপর
নিজ হাতে রুটী খাওয়া চেয়ে প্রিয়তর।

১৭

বাতু মরা সোখ্‌তান্ আন্দর্ আযাব্,
বেহ্ কে শুদান্ বা দিগারে দর্ বেহেশ্‌ৎ।

বুয়ে পিয়াষ্ আষ্ দাহানে খুব্রূই,
বেহ্ ব-হকিকৎ কে গুল্ আষ্ দস্তে যেশ্ৎ।

* *

তব সহ দগ্ধ হওয়া নরক ভিতর
অন্য সহ স্বর্গে যাওয়া চেয়ে শ্রেয়তর।
পলাণ্ডুর গন্ধ মুখে সুবদন যার
কুসুমের চেয়ে ভাল হস্তে কুরূপার।

১৮

কাজ্ কান্‌কে য়্যাএবে ম্যন্ গুফ্তান্দ,
রূয়েৎ আয়্ দিল্-সেতাঁ ব-দিদন্দে।
তা ব-জায়ে তোরঞ্জ্ দর্ নযরৎ,
বে-খবর্ দস্ত্হা বুরিদান্দে।

* *

হায়! যারা করে মোর কলঙ্ক প্রচার,
দেখিত হে প্রিয়ে, যদি তোমার বদন,
নেবুর বদলে তারা সাক্ষাতে তোমার
সংজ্ঞাহীন হ'য়ে হস্ত করিত কর্ত্তন।

১৯

আঁকে নবাতে আর্যাশ্ আবে হায়াৎ মি-খুরাদ্,
দর্ শকারাশ্ নিগাহ্ কুনাদ্ হর্কে নবাৎ মি-খুরাদ্।

* *

গণ্ডদেশ তার যেবা করে নিরীক্ষণ,
তৃপ্তি সহ সুধা যেন করে সে ভক্ষণ।
করে যে তাহার ওষ্ঠাধরে দৃষ্টিপাত,
ভক্ষণ সে করে যেন মিছরী-নবাৎ।

২০

দোশ্ চুঁ তাউস্ মি-নাযিদম্ আন্দর্ বাগ্ ওয়াস্‌ল্,
দিগার্ ইম্‌রোয্ আয্ ফিরাকে ইয়ার্ মি-পেচাম্ চু মার্।
সুদে দরিয়া নেক্ বুদে গর্ না-বুদে বীম্ মওজ্,
সুহ্‌বতে গুল্ খোশ্ বুদে গার্ নেস্তে তশ্‌বীশ্‌খার্।

* *

মনের হরষে কাল মিলন-উদ্যানে
শিখিবৎ ছিনু আমি কেলিপরায়ণ,
বিচ্ছেদ-যন্ত্রণা আজি সহিতেছি প্রাণে
—কুণ্ডল পাকাই নিজে সর্পের মতন।
সমুদ্রের লভ্য কিবা হইত উত্তম,
তরঙ্গের ভয় যদি না রহিত তায়।
পুষ্পের সংস্রব কিবা হ'ত মনোরম,
ভীতির উৎপত্তি নাহি করিলে কাঁটায়।

২১

আঙ্গুর্ নও আওয়ার্দা তুর্‌শ্ তাআম্ বুওয়াদ্,
রোয্ দো সে সব্‌র্ কুন্ কে শিরিঁ গার্‌দাদ্।

* *

নবানীত আঙ্গুরের হয় অম্লরস ;
মিষ্ট হবে, ধৈর্য্য ধর দু তিন দিবস।

২২

দিদাহ্ আয্ দিদানাশ্ না-গাশ্তে সের্,
হাম্চুনাঁ ক্যয্ ফুরাৎ মস্তস্কি।

* *

তৃপ্ত নাহি হয় চক্ষু দরশিয়া তায়,
'ফোরাৎ' তটিনী হ'তে তৃষ্ণা-রোগী প্রায়।

২৩

কোতাহ্ না-কুনাম্ যে দামনৎ দস্ত্,
ওয়ার্ খোদ্ ব-যনি ব-তেগ্ তেযম্।
বাদ্ আয্ তু মলায্ ও মল্জায়ে নেস্ত্,
হাম্ দর্ তু গোরেযম্ আর্ গোরেযম্।

* *

অঞ্চল হইতে তোর উঠাবো না হাত,
তীক্ষ্ণ অসিতেও মোরে করিলে আঘাত।
তুই বিনা নাহি মোর আশ্রয়ের স্থান,
পলাইলে তোরি দিকে হবো ধাবমান।

২৪

বে-রঙ হর্চে মি-বায়েদৎ পেশ্গীর্,
সরে মা না-দারি সরে খেশ্ গীর্।

*  *

যাও, কর তুমি তব মন যাহা চায় ;
চলে যাও, যবে তুমি না চাহ আমায়।

২৫

আঁকাস্ কে মারা ব-কোশ্‌ৎ বায্ আমাদ্ পেশ্,
মানাকে দেলাশ্ ব-সোখ্‌ৎ বর্ কোশ্‌তয়ে খেশ্

*  *

যে জন সম্মুখে মোর আসে বধি' মোরে,
বোধ হয় দয়া তার হোল হত 'পরে।

২৬

নসিহৎ কুন্ মারা চন্দাঁকে খাহি,
কে না-তওয়াঁ শোস্‌তান্ আয্ যঙ্গি সিয়াহি।

*  *

যত পার তিরস্কার করহ আমায়,
ধোয়া নাহি যায় কাফ্রি হ'তে কৃষ্ণতায়।

# সৌন্দর্য্য

১

শাহেদ্ আঁজাকে রওয়াদ্ হুর্‌মৎ ও ইয্‌যাৎ বিনাদ্,
ওয়ার্ বরানান্দ্ ব-কাহ্‌রাশ্ পিদার্ ও মাদরে খেশ্।
পরে তাউস্ দর্ আওরাকে মসাহফ্ দিদাম্,
গুফ্‌তাম্ ইঁ মন্‌যিলাৎ আয্ কদ্‌রে তু মি-বিনাম্ বেশ্
গুফ্‌ৎ খামোশ্ কে হর্ কস্ কেহ্ জামালে দারাদ্,
হর্ কুজা পায়্ নিহাদ্ দস্ত্ বদারান্দশ্ পেশ্।

* *

প্রণয়ের পাত্র যথা যায় মান পায়,
মাতাপিতা ক্রোধে তারে যদিচ তাড়ায়।
দেখিনু ময়ূর-পক্ষ কোরা'ন-ভিতরে ;
কৈনু 'এ যে অতি মান হেরি তব তরে !'
কহিল সে, 'চুপ্ থাক্ ! রূপ যার থাকে,
হস্ত প্রসারিত হয় যথা সে পা রাখে।'

২

আওয়াযে খোশ্ আয্ কাম্ ও দাহান্ ও লবে শিরিঁ,
গার্ নাগ্‌মা কুনাদ্ ওয়ার্ না-কুনাদ্ দিল্ ব-ফেরেবদ্।

অর্ পর্দয়ে ওশ্শাক্ ও নিহাঅন্দ্ ও হিজাযাস্ত্, *
আয্ হান্জারয়ে মৎরবে মক্রূহ্ না-যেবাদ্।

* *

মনোহর মুখ ওষ্ঠ তালুর সুস্বরে
গাউক বা না গাউক মন মুগ্ধ করে।
গাইলেও গীত যত সুপ্রসিদ্ধ রাগে,
মন্দ গায়কের কণ্ঠে ভাল নাহি লাগে।

৩

চুঁ গেরানে ব-পেশে শামা' আয়েদ্,
খেযাশ্ আন্দর্ মিয়ানে জামা' ব-কোশ্।
ওয়ার্ শকর্খান্দাএস্ত্ শিরিঁ লব্,
আস্তিনাশ্ ব-গীর্ ও শামা' ব-কোশ্

* *

রূপহীনা যদি আসে প্রদীপের পাশে,
নিভাও প্রদীপ উঠে সম্মুখে সবার।
কিন্তু যদি সুধামুখী প্রণয়িনী আসে,
নিবাও প্রদীপ—ধর অঞ্চল তাহার।

৪

চুঁ দর্ পিসার্ মওয়াফেকাৎ ও দিল্বরি বুওয়াদ্,
আন্দেশা নিস্ত্ গার্ পিদার্ আয্ ওয়ায়্ বরি বুওয়াদ্।

---

* ওশ্শাক্, নিহাঅন্দ্ ও হিজায্ ত্রিবিধ রাগের নাম।

উ জওহরাস্ত্ গো সাদাফ্ আন্দর্ মিয়াঁ মো-বাশ্,
দুর্‌রে এতিম্ রা হামা কাস্ খুশ্‌তারি বুওয়াদ্।

* *

বালকের সৌকুমার্য্য, সৌন্দর্য্য রহিলে,
চিন্তা নাই পিতা তার প্রতি ক্রুদ্ধ হ'লে।
সে যে মুক্তা,—বল তারে শুক্তি ত্যজিবারে,
সকলে কিনিতে চায় নিখুঁত মুক্তারে।

---

# অতিথিসৎকার



১

আয়্ বিরাদর্ মেহ্মাঁ রা নেক্ দার্,
হস্ত্ মেহ্মাঁ আয্ আ'তায়ে কির্দ্গার্।

*  *

ওহে ভ্রাতঃ, কর তুমি অতিথিসৎকার ;
আসেন অতিথি অনুগ্রহে বিধাতার।

২

হর্কেরা শুদ্ তাবা' আয্ মেহ্মাঁ মলুল্,
আয্ ওয়ায়্ আযোর্দা খোদা ও হাম্ রসুল্।

*  *

চিত্ত যার ক্ষুব্ধ হয় হেরিয়া অতিথি,
রুষ্ট হন খোদা ও রসুল তার প্রতি।

৩

আয়্ বিরাদর্ দার্ মেহ্মাঁ রা আযীয্,
তা বিয়াবি ইয্যৎ আয্ রহ্মাঁ তু নীয্।

*  *

ওহে ভ্রাতঃ, অতিথিরে ভেবো প্রিয়জন,
তবে বিভু হ'তে পাবে সম্মান আপন।

৪

মেহ্‌মাঁ রোযী ব-খুদ্‌ মি-আওরদ্‌,
পস্‌ গুনাহে মেয্‌বাঁ রা মি-বুরাদ্‌।

* *

অভ্যাগত সঙ্গে আনে খাদ্য যে আপন,
লইয়া গৃহীর পাপ করে সে গমন।

৫

খেয্‌ বর্‌ খানে ক্যসে মেহ্‌মাঁ ম-শও,
চুঁ রসদ্‌ মেহ্‌মাঁ আযো পিন্‌হাঁ ম-শও।

* *

সহজে অন্যের গৃহে অতিথি না হবে,
অতিথি আসিলে কিন্তু লুকায়ে না রবে,

৬

হর্‌কে মেহ্‌মাঁনৎ শওয়াদ্‌ আয্‌ খাস্‌ ও আম্‌,
পেশ্‌ উ মি-বায়েদ্‌ আওয়ার্‌দান্‌ তাআম্‌।

* *

হউক মানী বা নীচ অতিথি তোমার,
উচিত আনিতে অন্ন সম্মুখে তাহার।

৭

ওয়াঁচে দারি আন্দাক্‌ ও বেশ্‌ আয়্‌ পিসার্‌,
বুর্দ্‌-বায়েদ্‌ পেশে দর্‌বেশ্‌ আয়্‌ পিসার্‌।

* *

অল্পাধিক ওহে পুত্র, যাহা তব আছে,
উচিত হে পুত্র, আনা অতিথির কাছে।

৮

হর্‌কে মেহ্‌মাঁ রা ব-রূয়ে তাযা দিদ্‌,
আয্‌ খোদা আল্‌তাফ্‌ বে-আন্দাযা দিদ্‌

* *

হাস্যমুখে অতিথিরে করে যে দর্শন,
বিভুর অসীম কৃপা নেহারে সে জন।

৯

হর্‌কে মেহ্‌মাঁ রা গিরামি মি-কুনাদ্‌,
কোশিশে দর্‌ নেক্‌নামি মি-কুনাদ্‌।

* *

যে জন অতিথি প্রতি সম্মান দেখায়,
সুখ্যাতি করিতে লাভ প্রয়াস সে পায়।

১০

আয্‌ তাকাল্লুফ্‌ দূর্‌ বাশ্‌ আয়্‌ মেয্‌বাঁ,
তা গিরানি না-বুওদাৎ আয্‌ মেহ্‌মাঁ।

* *

বাহুল্য হইতে দূরে রহ গৃহপতি,
ক্ষুণ্ণ তবে না হইবে হেরিলে অতিথি।

১১

দোরোশ্‌তি কুনাদ্‌ বর্‌ গরিবাঁ ক্যসে,
কে না-বুদা বাশাদ্‌ ব-গুর্‌বৎ ব্যসে।

* *

ক্রুরতা অতিথি 'পরে করে সেই জন,
যে জন অতিথি বড় হয় নি কখন।

# উৎপীড়ন

১

মকুন্ মরতুম্‌আযারি আয়্‌তুন্দ্‌রায়্
কে নাগাহ্ রসদ্ বর্ তু কাহ্‌রে খোদায়্ ।

* *

হে সবল, নির্য্যাতন নাহি কর নরে ;
হঠাৎ ঐশিক মার হবে তোমা'পরে !

২

আয়্ যবর্‌দস্ত্ যের্‌দস্ত্ আযার্,
গরম্ তা ক্যায় বিমানদ্ ইঁ বাযার্ ।
ব-চে কার্ আয়েদাৎ জাহাঁদারি,
মোর্‌দনাৎ বেহ্ কে মর্দুম্-আযারি ।

* *

ওহে বলশালি, দীন-দুর্ব্বলের যম,
এ বাজার কতদিন রহিবে গরম ?
রাজকার্য্য সংসাধিয়া কিবা তব ফল ?
অত্যাচার চেয়ে তব মরণ মঙ্গল !

৩

ক্যস্ ছায়াএদ্ ব-পায়ে দিওয়ারে,
কে বারাঁ সুরতৎ নিগার্ কুনান্দ্।
গার্ তূরা দর্ বিহিশ্‌ৎ বাশাদ্ জায়্,
দিগারাঁ দোযাখ্ ইখ্‌তিয়ার্ কুনান্দ্।

* *

যে প্রাচীরে আঁকা রবে মুরতি তোমার,
কেহ না আসিবে কদাচিৎ নিম্নে তার।
স্বরগে তোমার স্থান হ'লে নির্দ্ধারিত,
অপরে নরক করিবেক মনোনীত।

৪

আলাস্ সাবাহ্ ব-রূয়ে তু হর্‌কে বর্‌খেযাদ্,
সাবাহ্ রোয্ সালামৎ বর্-উ মসা বাশাদ্।
বদাখ্‌তারি চু তু দর্ সুহ্‌বাতে তু বায়েস্তে,
ওলে চুনাঁকে তূয়ী দর্ জাহাঁ কুজা বাশাদ্।

* *

প্রত্যুষে যে জন উঠে'তোর মুখ হেরে,
সুখদিন সন্ধ্যা সম হয় তার তরে।
হতভাগ্য তোর সম তোরি সঙ্গে সাজে,
কিন্তু তোর সম অন্য কোথায় ভূমাঝে?

৫

যালেমে রা খুফ্‌তা দিদাম্‌ নিম রোয্‌,
গুফ্‌তাম্‌ আয্‌ বেদারি খাবশ্‌ বুর্‌দা বেহ্‌।
ওয়াঁকে খাবশ্‌ বেহ্‌তর্‌ আয্‌ বেদারিয়েস্ত্‌,
আঁ চুনাঁ বদ্‌ যেন্দেগানি মুর্দা বেহ্‌।

*　*

অর্দ্ধাহ নিদ্রিত হেরি অত্যাচারিজনে,
কৈনু, 'তার জাগা চেয়ে মঙ্গল শয়নে।'
শয়ন মঙ্গলকর জাগা চেয়ে যার,
—হেন হেয় আয়ু চেয়ে শ্রেয় মৃত্যু তার।

৬

না হর্‌ বাযু কে দর্‌ ওয়ায্‌ কুওতে হস্ত্‌,
ব-মর্‌দি আজিযাঁ রা বেশ্‌কনদ্‌, দস্ত্‌।
য'য়িফাঁ রা ম-কুন্‌ বর্‌ দিল্‌গাযান্দে,
কে দর্‌ মানি ব-জওরে যোর্‌মান্দে।

*　*

উচিত না হয় বাহু যদি শক্তি ধরে,
পরাক্রমে দুর্ব্বলের হস্ত ভগ্ন করে।
নাহি কর দুর্ব্বলের হৃদয় ব্যথিত,
সবলের অত্যাচারে হবে নির্য্যাতিত।

৭

হযর্ কুন্ যে দুদে দরুঁহায়্ রেশ্,
কে রেশে দরুঁ আক্বৎ সর্ কুনাদ্।
বহম্ বর্ ম-কুন্ তা তওয়ানি দিলে,
কে আহে জাহানে বহম্ বর্ কুনাদ্।

* *

ক্ষত-হৃদি-ধূম হ'তে সাবধান রবে!
ভিতরের ক্ষত শেষে বহির্ম্মুখ হবে।
যতদিন পার নাহি কষ্ট দাও নরে,
এক 'আহে!' পৃথিবীরে বিপর্য্যস্ত করে

৮

তা তওয়ানি দরূনে কাস্ মখরাশ্,
কান্দেরিঁ রাহ্ খার্‌হা বাশাদ্।
কারে দর্‌বেশ্ মস্ত্‌মন্দ্ বরার্,
কে তুরা নীয্ কার্‌হা বাশাদ্।

* *

পারিলে ব্যথিত কার' করো না অন্তর,
যে হেতু এপথে আছে কণ্টক বিস্তর।
দরিদ্র প্রার্থীর কার্য্য করহ উদ্ধার,
—থাকিতেও পারে বহু কার্য্য যে তোমার

৯

গার্ হাযার্ লাল্ জওয়াহের্ দিহি চে সুদ্,
দেল্ রা শিকাস্তায়ি ইয়া কে গওহর্ শিকাস্তায়ি।

* *

দিলে বহু রত্নরাজি কিবা ফল তায়?
ভেঙ্গেছ হৃদয় কিংবা ভেঙ্গেছ মুক্তায়?

১০

মিসকিন্ খর্ আগার্চে বে-তমিযাস্ত্,
চুঁ বার্ হামি-বুরাদ্ আযিযাস্ত্।
গাওয়ান ও খারানে বার্-বর্দার্,
বেহ্ আয্ আদ্মিয়ানে মর্দুম্-আযার্!

* *

যদিচ নাহিক বুদ্ধি নিরীহ গাধার,
প্রিয় সে বহন যবে করে গুরুভার।
সমর্থ বহনে ভার গো-গর্দ্দভচয়
অত্যাচারী নর হ'তে শ্রেষ্ঠতর হয়।

১১

খারাবি যে বে-দাদ্ বিনাদ্ জাহাঁ,
চুঁ বুস্তানে খুর্রম্ যে বাদে খিযাঁ।

* *

অবিচারে জেগে উঠে বিপত্তি সংসারে
—সুরম্য কানন যথা ঝঞ্ঝার প্রহারে।

১২

মু-বাশ্ দর্ প্যায়ে আযার্ ও হর্‌চে খাহি কুন্,
কে দর্ শরিয়াতে মা গ্যায়ের্ আযিঁ গুনাহে নেস্ত্।

* *

ত্যজ অত্যাচার—কর যাহা ইচ্ছা চায়,
নাহিক মোদের শাস্ত্রে পাপ এর প্রায়।

১৩

চু কাসে জারী নিহাদ্ যুল্‌ম্ ও সিতাঁ,
যুদ্ বিনাদ্ খানেয়ে খোদ্ বে-নিশাঁ। *

* *

অত্যাচারে-অবিচারে রত যেই রয়,
অচিরে নিশ্চিহ্ন সে যে হেরে স্ব-আলয়।

১৪

চে খুশ্ গুফ্‌ৎ বাক্‌তাশ্ বা খিল্‌তাশ্,
চু দুশ্‌মন্ খারাশিদি য়্যায়্‌মন্ মু-বাশ্।
ম-শও আয়্‌মন্ কে তঙ্গে দিল গার্দি,
চুঁ যে দস্তৎ দিলে ব-তঙ্গ্ আয়েদ্।
সঙ্গ্ বর্ বারয়ে হিসার্ ম-যন্,
কে বুওয়াদ্ কয্ হিসার্ সঙ্গ্ আএদ্।

---

* ফার্সী বয়েৎটি গ্রন্থকারের স্বরচিত।

* *

"বাক্" * কি উত্তম বলেছিল "খিল্‌ওয়ে,"
'নির্য্যাতিত শত্রু হ'তে না রহ নির্ভয়ে।
নির্ভয় রহিলে তুমি, মর্ম্মপীড়া হবে,
তব করে হৃদি এক ব্যথা পায় যবে।
না কর নিক্ষেপ তুমি লোষ্ট্র দুর্গ-দ্বারে,
দুর্গ মধ্য হ'তে লোষ্ট্র আসিতেও পারে।

১৫

ম্যায়্ খোরো মুস্‌হাফ্ ব-সোয্ ও আতশ্
আন্দর্ কা'বা যান্,
সাকিনে বুৎখানা বাশী মর্দুম্‌আযারি ম-কুন্।

* *

জ্বালাও কোরা'ন, সুরা করহ সেবন,
'কা'বা'-গৃহ-মাঝে অগ্নি কর নিক্ষেপণ,
করহ বিগ্রহ-গৃহ নিজ নিকেতন,
নর-হৃদি-মাঝে কিন্তু দিও না বেদন।

১৬

গরীবে কে পোর্ ফেৎনা বাশাদ্ সরশ্,
মিয়াযার্ ও বেরুঁ কুনায্ ক্যশ্‌ওয়ারশ্।

* বাক্ ও খেল্ দুই বিভিন্ন সম্প্রদায়ের সরদার ছিলেন। উঁহারা উভয়েই "তাশ্" অর্থাৎ 'মহাশয়'-আখ্যায় আখ্যায়িত।

* *

যে দীন বিব্রত ল'য়ে বিপদ্ মাথায়,
না জ্বালাও, না বিতাড় দেশ হ'তে তায়।

১৭

নীম্‌শবে আহ্ যনাদ্ পীর্ যাল্,
দওলতে সদ্ সাল্ কুনাদ্ পায়্‌মাল্।

* *

অর্দ্ধরাত্রে বৃদ্ধা নারী 'আহ!' করে যদি,
ধ্বংস করে ধন লব্ধ ব্যাপিয়া শতাব্দী।

১৮

হুমাঁ বর্ হামাঁ মুর্‌গাঁ আযাঁ শর্‌ফ্ দারাদ্,
কে উস্তোখাঁ খুরাদ্ ও জান্‌ওয়ার্ ন্যায়াযারাদ্।

* *

পক্ষিমাঝে হুমার * সম্মান এ কারণ,
নাহি বধে প্রাণী, অস্থি করে সে ভক্ষণ।

১৯

'সতম্‌কাশ্ গ্যর্ আহে বারারদ্ যে দেল্,
যনাদ্ সোয্ ও শো'লা দর্ আব্ ও গেল্।

* *

* একজাতীয় পক্ষীবিশেষ। কিংবদন্তি আছে, ইহার ছায়াতলে আসিলে রাজা বা রাজার ন্যায় ধনী হওয়া যায়।

হৃদি হ'তে 'আহ!' যদি করে নির্য্যাতিত,
জলে স্থলে অগ্নিশিখা হয় সমুত্থিত।

২০

পসন্দিদাস্ত্ বখ্শায়েশ্ ওলেকেন্,
ম-নেহ্ বর্ রেশ্ খাল্ক্ আযার্ মর্হম্।
না-দানাস্ত্ আঁকে রহ্মৎ কার্দ বর্ মার্,
কে আঁ যুল্ম্ আস্ত্ বর্ ফর্যান্দে আদম্।

* *

অনুকম্পা সমর্থিত সর্ব্বজন মতে;
রেখ না মলম কিন্তু অত্যাচারি-ক্ষতে!
জানে না সে সর্পে দয়া দেখায় যে জন,
—অত্যাচার উহা মনু-পুত্রের কারণ!

২১

হাসেল্ না-শওয়াদ্ রেযায়ে স্থল্তাঁ,
তা খাতেরে বন্দেগাঁ না-জোয়ী।
খাহি কে খোদায় বর্তু বখ্শাদ্,
বা খাল্কে খোদায় কুন্ নেকোয়ী।

* *

সাধিত না হবে কভু সন্তুষ্টি খোদার,
যাবৎ তুষিতে চিত্ত না পার 'বান্দার'।
চাহ যদি নিজ 'পরে আশিস্ খোদার,
সৃষ্ট'পরে তার কর সৎ ব্যবহার।

২২

হর্‌কে খশ্‌মে খোদ্‌ ফরোখোর্দ্‌ আয়্‌ জওয়াঁ,
বাশাদ্‌ উ আয্‌ রোস্ত্‌গারানে জাহাঁ।

* *

হে যুবা, যে ক্রোধ নিজ করে সংবরণ,
মুক্তজন মাঝে ভবে সেও একজন।

২৩

খাতেরে ক্যস্‌ রা ম-রঞ্জাঁ আয়্‌ পেসার্‌,
ওয়ার্‌না খুর্দি যখম্‌ বর্‌ জান্‌ ও জেগার্‌।

* *

হে পুত্র, হৃদয়ে ব্যথা না দিবে কাহার,
নৈলে হৃদে-প্রাণে পাবে আঘাত ব্যথার।

২৪

বর্‌ বান্দা ম-গীর্‌ খশ্‌মে বিস্‌য়ার্‌,
জওরাশ্‌ ম-কুন্‌ ও দেলাশ্‌ মেআযার্‌।
উ রা তু ব-দহ্‌ দেরম্‌ খরিদি,
আখের্‌ না ব-কুদ্‌রৎ আফরিদি।
ঈঁ হুকুম্‌ ও গরূর্‌ ও খাশ্‌ম্‌ তা চন্দ্‌,
হস্ত্‌ আয্‌ তু বোযোর্গ্‌তর্‌ খোদাঅন্দ্‌।
আয়্‌ খাজেয়ে আর্সালাঁ ও আগোশ্‌,
ফর্‌মান্‌ দহে খোদ্‌ ম-কুন্‌ ফারামোশ্‌।

* *

দাস'পরে পীড়ন না কর অতিশয়,
অত্যাচারে ক্ষুব্ধ তার না কর হৃদয়।
দশ 'দেরেমে'তে ক্রয় করিয়াছ তায়,
কিন্তু সৃষ্টি কর' নি তো স্বীয় ক্ষমতায়!
কতদিন এ আদেশ-গর্ব্ব-অত্যাচার?
—আছে শ্রেষ্ঠ প্রভু এক উপরে তোমার।
'আর্সালা' ও 'আগোশে'র * ওহে অধিকারি,
ভুলিয়া যেও না তুমি নিজ আজ্ঞাকারী।

২৫

বর্ গোলামে কে তু'য়ে খেদ্মতে তোস্ত্,
খশ্মে বে-হদ্ মরান্ ও তীরা ম-গীর্।
কে ফযিহৎ বুওদ্ ব-রোযে শুমার্,
বান্দা আযাদ্ ও খাজা দর্ যিঞ্জির্।

* *

ইচ্ছার আদেশাধীন যে দাস তোমার,
নাহি কর তার প্রতি ক্রোধ-অত্যাচার।
কারণ, লাঞ্ছনা পেতে হবে পরকালে,
দাস মুক্তি পাবে, প্রভু পড়িবে জঞ্জালে।

---

* দুই দাসের নাম।

# কৃপণতা



১

আগার্ চার্খ্ গার্দাদ্ ব-কামে বখিল্,
অর্ ইক্বাল্ বাশাদ্ গুলামে বখিল্। ১
১ গ্রহ যদি কৃপণের সিদ্ধিদাতা হয়,
ভাগ্য যদি কৃপণের দাস হ'য়ে রয়,

ও গার্ দর্ কাফাশ্ গঞ্জে কারুঁ বুওয়াদ্,
ও গার্ তাবেআশ্ রুব্য়ে মাস্কুঁ বুওয়াদ্। ২
২ হস্তে যদি রহে তার কুবেরের ধন,
আজ্ঞাবহ হয় যদি সমগ্র ভুবন,

নায়ার্যাদ্ বখিল্ আঁকে নামাশ্ বরি,
ও গার্ রোয্গারাশ্ কুনাদ্ চাকরি। ৩
৩ তবু সে অযোগ্য, তুমি লবে নাম তার,
কাল করিলেও তার দাসত্ব স্বীকার।

ম-কুন্ ইল্তিফাতে ব-মালে বখিল্,
ম-বার্ নামে মাল্ ও মনালে বখিল্। ৪

৪ না করিবে গ্রাহ্য ধনৈশ্বর্য্য কৃপণের ;
না লইবে নাম তার মাল-আসবাবের।

বখিল্ আর্ বুওয়াদ্ যাহিদে বাহ্‌রো বার্,
বিহিশ্‌তি না-বাশাদ্ ব-হুকমে খবর্। ৫
৫ সাধনা সমুদ্রে বনে কর্লেও কৃপণ,
না হইবে স্বর্গবাসী—শাস্ত্রের বচন।

বখিল্ আর্‌চে বাশাদ্ তাওয়াঙ্গার্ ব-মাল্,
ব-খারি চু মুফ্‌লিস্ খুরাদ্ গোশ্‌মাল্। ৬
৬ কৃপণ যদ্যপি ধনে হয় ধনবান্,
হীনভাবে দীনবৎ হয় অপমান।

সখিয়াঁ যে আম্‌ওয়াল্ বর্ মি-খুরান্দ্,
বখিলাঁ গমে সিম্ ও যর্ মি-খুরান্দ্। ৭
৭ ভক্ষণ করেন দাতা ঐশ্বর্য্যের ফল,
কৃপণ ধনের চিন্তা করে যে কেবল।

বাশ্ আয্ বোখ্‌লো বখিলাঁ পোর্ হাযর্,
তা না-সোযাদ্ মার্‌তোরা নারে সাকর্। ৮
৮ কৃপণ-কার্পণ্য হোতে সাবধান রবে
নরক-অনলে যাতে দগ্ধ নাহি হবে।

২

সগেরা গার্ কুলুখে বর্ সর্ আয়েদ্,
যে শাদি বর্ জহদ্ কাঁ ওস্তোখাঁনেস্‌ৎ।
আগার্ না'শে দো কাস্ বর্ দোশ্ গিরান্দ,
লয়ীমাত্তাবা' পিন্দারাদ্ কে খানেস্ত্।

* *

লোষ্ট্র নিপতিত হ'লে কুক্কুর-মাথায়,
মহানন্দে লাফায় সে অস্থি ভাবি' তায়।
দুই ব্যক্তি মৃতে স্কন্ধে করিলে বহন,
খাদ্যাধার ভাবে উহা ব্যয়কুণ্ঠজন!

৩

ব-খোর্ আয় নেক্ সিরাতে সরাহ্‌মর্দ,
কাঁ ফরোমায়া গির্দ কার্দ ও না-খোর্দ।

* *

খাও ওহে সচ্চরিত্র নির্দ্দোষ সুজন,
অভাগা সে রেখে গেছে না করি' ভক্ষণ।

৪

দিদয়ে আহ্‌লে তামা' ব-নেয়ামতে দুনিয়া,
পোর্ না শওয়াদ্ হাম্‌চুনাঁ কে চাহ্ ব-শব্‌নাম্।

* *

পৃথিবীর ধনে অর্থগৃধ্নুর নয়ন
পূর্ণ নাহি হয়,—কূপ শিশিরে যেমন।

৫

ক্যস্ না বিনাদ্ বখিল্ ফাযেল্ রা,
কে না দর্ আএব্ গুফ্তানাশ্ কোশাদ্।
অর্ করিমে দো সদ্ গুণাহ্ দারাদ্,
ক্যরমাশ্ য়্যাএব্হা ফরো পোশাদ্।

* *

কৃপণ বিদ্বান্ তরে নাহি দেখা যায়,
দোষ না কহিতে তার কেহ চেষ্টা পায়।
এক দাতা যদি দুইশত দোষ রাখে,
দানশীলতায় তার সর্ব্বদোষ ঢাকে।

# সংসর্গ



১

সুহ্‌বতে সালেহ্‌ তুরা সালেহ্‌ কুনাদ্‌,
সুহ্‌বতে তালেহ্‌ তুরা তালেহ্‌ কুনাদ্‌।

*  *

সতের সংস্রব তোরে করিবেক সৎ;
অসৎ-সংসর্গে তুই হইবি অসৎ।

২

সুহ্‌বতে আকেল্‌ তুরা আকেল্‌ কুনাদ্‌,
সুহ্‌বতে জাহেল্‌ তুরা জাহেল্‌ কুনাদ্‌।

*  *

বোদ্ধার সংস্রবে তুমি বুদ্ধিমান্‌ হবে;
মুর্খ তুমি হবে থাকি' মুর্খের সংস্রবে।

৩

আস্পে রা বা খর্‌ ব-বন্দাদ্‌ মুদ্দতে একজা বাহাম্‌,
রঙ্গে উ বর্‌ জা বে-মানাদ্‌ আক্‌লে উ হাম্‌ খর্‌ শওয়াদ্‌।

*  *

ঘোটকেরে গর্দ্দভের সঙ্গে কিছুদিন
একত্রে অভিন্নভাবে যদি বাঁধা যায়,
হয় নাক অশ্ব স্বাভাবিক-বর্ণহীন,
বুদ্ধি তার হয় কিন্তু গর্দ্দভের প্রায়।

৪

গিলে খোশ্ বুয়ে দর্ হাম্মাম্ রোযে,
রসিদ্ আয্ দস্তে মাহ্বুবে ব-দস্তম্।
বদো গুফ্তাম্ কে মুশ্কি ইয়া আবিরি,
কে আয্ বুয়ে দিলাবেযে তু মাস্তম্।
ব-গুফ্তা ম্যন্ গিলে নাচিয্ বুদাম্,
ওলেকিন্ মোদ্দতে বা গুল্ নিশাস্তাম্।
জামালে হাম্নিশিঁ দর্ ম্যন্ আসর্ কার্দ্.
অগার্ না ম্যন্ হামাঁ খাকম্ কে হাস্তম্।

* *

সুগন্ধ মৃত্তিকা একদিন স্নানাগারে
বন্ধুজন-হস্ত হ'তে এল হস্তে মোর।
"তুমি কস্তুরিকা ?"—আমি জিজ্ঞাসিনু তারে,
"সুগন্ধে তোমার আমি হ'তেছি বিভোর।"
কহিল, 'ছিলাম আমি মৃত্তিকা জঘন্য,
কিন্তু কিছুদিন ছিনু পুষ্পের সংস্রবে ;
সঙ্গীর সুগুণ মোরে করিয়াছে ধন্য,
নতুবা মৃত্তিকা আমি জানে যাহা সবে।'

৫

বা বাদাঁ ইয়ার্ গাশ্‌ৎ হাম্‌সারে লুৎ,
খান্দানে নবুওয়াতাশ্ গুম্ শোদ্।

* *

'লুৎ'-পত্নী আনুকূল্য করিল অসতে,
নবুওৎ লুপ্ত হোল তাঁর বংশ হোতে।

৬

পিসারে নূহ্ বা বাদাঁ ব-নিশাস্ত্,
খান্দানে নবুওয়াতাশ্ গুম্ শোদ্।
সগে আস্‌হাবে কাহাফ্ রোযে চন্দ্,
প্যায়ে নেকাঁ গিরাফ্‌ৎ মর্দুম্ শোদ্।

* *

নূহ-পুত্র হোল অসতের সহচর,
—বংশে তাঁর আর না হইল পয়গম্বর।
গহ্বর-সঙ্গীর সাথে কিছুদিন শ্বায়
থাকিয়া মানুষ হোয়েছিল যোগ্যতায়।

৭

পার্‌সা রা ব্যস্ ইঁ কাদর্ যিন্দাঁ,
কে বুওয়াদ্ হাম্ তবীলায়ে রান্দাঁ।

* *

সতের সহিত যদি অসজ্জন রয়,
—ইহাই সজ্জন তরে কারাগার হয়।

৮

হামি-গুরেখ্‌তাম্‌ আয্‌ মার্দুমাঁ ব-কোহ্‌ ও ব-দশ্‌ৎ,
কে আয্‌ খোদায়্‌ না-বুদাম্‌ ব-দিগারে পর্‌দাখ্‌ৎ।
ক্যায়াস্‌ কুন্‌ কে চে হালম্‌ বুওয়াদ্‌ দরিঁ সাআৎ,
কে দর্‌ তবিলায়ে না-মার্দুমম্‌ বে-বাএদ্‌ সাখ্‌ৎ।
পায়্‌ দর্‌ যিঞ্জির্‌ পেশে দোস্তাঁ।
বেহ্‌ কে বা বেগানাগাঁ দর্‌ বোস্তাঁ।

* *

পলাতাম লোক হ'তে পাহাড়ে ও বনে,
বিভু বিনা অন্যে স্থান না দিতাম মনে।
ভাবহ কি দশা মোর হইবে তখন,
পশু-গৃহে হবে যবে জীবনযাপন।
বন্ধু সনে থাকা ভাল পায়ে বেড়ী প'রে
উদ্যানভ্রমণ চেয়ে লইয়া অপরে।

৯

হর্‌গিয্‌ উরা ব-দোস্তি ম-পসন্দ্‌,
কে রওয়াদ্‌ জায়ে না-পসন্‌দিদা।
তিশ্‌না রা দিল্‌ না-খাহাদ্‌ আবে যুলাল্‌,
নিম্‌ খুর্‌দা দাহানে গান্দিদা।

* *

মিত্রতার তরে তারে না কর মনন,
অপ্রিয় কদর্য্যস্থানে যে করে গমন।

তৃষ্ণাতুর নাহি চায় সুমিষ্ট সলিলে,
অশুদ্ধ মুখের উহা উচ্ছিষ্ট হইলে।

১০

ব-এক্ না-তারাশিদা দর্ মজ্‌লিসে,
বে-রঞ্জাদ্ দিলে হোশ্‌মান্দাঁ বসে।
আগার্ বর্‌ক্যায়ে পোর্ কুনান্দ্ আয্ গুলাব্,
সগে দর্ ওয়ায়্ উফ্‌তাদ্ শওয়াদ্ মুন্‌জিলাব্।

* *

সভায় বসিয়া এক অমার্জ্জিত সনে
মনে বড় ব্যথা পেতে হয় সুধীগণে।
জলকুণ্ড গোলাপেতে পূর্ণ যদি রয়,
কুক্কুর পড়িলে এক অশুদ্ধ সে হয়।

১১

তলব্ কর্‌দম্ যে দানাইয়াঁ একে পন্দ্,
মরা গোফ্‌তান্দ্ বা নাদাঁ ম-প্যায়্‌ওন্দ্।
কে গার্ দানায়্ দহ্‌রি খর্ ব-বাশি,
অগার্ না-দানি আব্‌লাতর্ ব-বাশি!

* *

উপদেশ জিজ্ঞাসিনু বুদ্ধিমান্‌গণে,
কহিলেন, 'না মিশিবে মুর্খজন সনে।
হইবে গর্দ্দভ যদি হও জ্ঞানিবর,
আর যদি মুর্খ হও হবে মুর্খতর।'

---

# রাজনীতি



১

খিলাফে রায়্ সুল্‌তাঁ রায়্ জুস্তান্,
ব-খুনে খেশ্ বাশাদ্ দ্যস্ত্ শুস্‌তান্।
আগার্ শাহ্ রোয্ রা গোয়েদ্ শাবাস্তি,
বে-বায়েদ্ গুফ্‌তান্ ইনাক্ মাহ্ ও পার্‌বি

* *

রাজার মতের প্রতিকূলে দেওয়া মত
নিজ রক্তে নিজ কর ধৌত করা বৎ।
দিবসকে রাত্র যদি ক'ন্ নরেশ্বর,
কহা চাই, "কিবা শোভে তারা-নিশাকর!"

২

পাদ্‌শাহে কোরওয়া দারাদ্ সেতম্ বর্ যের্-দস্ত্,
দোস্ত্‌দারাশ্ রোযে সখ্‌তি দুশ্‌মনে যোর্ আওয়ারাস্ত্।
বা রাইয়েৎ সোল্‌হ্ কুন্ ওয়ায্ জঙ্গে খাস্‌ম্ আয়্‌মন্ নিশিঁ
যাঁকে শাহান্‌শাহে আদেল্ রা রাইয়েৎ লশ্‌কর্ আস্ত্।

* *

যে রাজা দুর্ব্বল'পরে করে অত্যাচার,
বিপদের দিনে বন্ধু শত্রু হয় তার।

প্রজা সনে সন্ধি করি' নাশ অরি-ভয়,
সুবিচারী রাজার প্রজাই সৈন্য হয়।

৩

গমে যের্-দস্তাঁ ব-খুর্ যিন্হার্,
ব-তর্স্ আয্ যবর্দস্তিয়ে রোয্গার্।

* *

অসহায়জনে দয়া কর অকারণে ;
কালের পীড়ন-ভয় সদা রেখ মনে।

৪

না-কুনাদ্ জওর্-পেশা সুল্তানি,
কে নেয়াএদ্ যে গুর্গ্ চওপানি।
পাদ্শাহে কে তর্‌হে যুল্ম্ আফ্গান্দ্,
পায়ে দেওয়ারে মুল্কে খেশ্ ব-কন্দ্।

* *

রাজ্য সে না করে যে অভ্যস্ত অত্যাচারে,
—তরক্ষু পারে না মেষপাল হইবারে!
অত্যাচার-মূর্ত্তি করে যে রাজা স্থাপন,
রাজ্য-প্রাচীরের মূল করে সে খনন।

৫

হামা বেহ্ কে লশ্কর্ ব-জাঁ পর্‌ওয়ারি,
কে সুল্তাঁ ব-লশ্কর্ কুনাদ্ সর্‌ওয়ারি।

* *

প্রাণ সম করহ পালন সৈন্যদলে,
যেহেতু, প্রভুত্ব করে রাজা সৈন্যবলে।

৬

যাঁ-গাহ্ কে তুরা বর্ মানে মিস্‌কি নযরাস্ত্,
আসারম্ আয্ আফ্‌তাব্ ম্যাশ্‌হুর্ তরাস্ত্।
গার্ খুদ্ হামা য়্যাএব্‌হা বদি বন্দা দরাস্ত্।
হর্ য়্যাএব্ কে সুল্‌তাঁ ব-পসন্দাদ্ হুনারাস্ত্,

* *

যাবৎ রেখেছ কৃপাদৃষ্টি মোর'পর,
কীর্ত্তি মোর সূর্য্য চেয়ে বিদিত ধরায়।
যদিচ সকল দোষ রাখে এ কিঙ্কর,
গুণ সে, যে দোষে ভাল বলেন রাজায়।

৭

চে খুশ্ গুফ্‌ৎ আঁ তিহি দস্তে সল্‌হ্‌শোর্,
জওয়ে য্যর্ বেহ্‌তর্ আয্ হাফ্‌তাদ্ মন্ যোর্।

* *

রিক্তহস্ত সৈন্য কৈল কি উত্তম অতি,
'শতমণ শক্তি চেয়ে শ্রেষ্ঠ স্বর্ণরতি।'

৮

বে-য্যর্ না-তওয়ানি কে কুনি বর্ কাস্ যোর্,
অর্ য্যর্ দারি ব-যোর্, মহ্‌তাজ্ নেয়ি।

য্যর্ না-দারি না-তওয়াঁ রাফ্‌ৎ ব-যোর্ আয্ দরিয়া,
যোরে দহ্ মর্দ্ চে বাশাদ্ যরে এক মর্দ্ বেয়ার্।

* *

অর্থ বিনা কার’ প্রতি বল নাহি চলে,
বলের অধীন নহ অর্থ তব হোলে।
অর্থ বিনা কেবা পারে যায় সমুদ্রের ?
কি বল দশের ?—আন অর্থ জনেকের।

৯

য্যর্ ব-দেহ্ মর্‌দে সিপাহি রা তা সর্ ব-নিহাদ্,
অগারাশ্ য্যর্ না-দিহি সর্ ব-নিহাদ্ দর্ আলম্।

* *

অর্থ দাও, সৈন্য শির দিবেক যে তবে,
নাহি দিলে অর্থ, শির রাখিবে সে ভবে।

১০

চু দারান্দ্ গঞ্জ্ আয্ সিপাহি দেরেগ্,
দেরেগ্ আয়েদাশ্ দস্ত্ বুর্‌দান্ ব-তেগ।
চে মর্‌দি কুনাদ্ দর্ সফে কার্‌যার্,
কে দস্তশ্ তিহি বাশাদ্ ও কার্‌যার্।

* *

রাজকোষ রুদ্ধ যদি রাখ সৈন্যতরে,
কুণ্ঠিত সে হস্ত রাখিবারে অসি ’পরে।

বীরত্ব সে কিবা দেখাইবে রণস্থলে,
হস্ত তার রিক্ত আর কার্য্য নষ্ট হোলে ?

১১

হর্‌কে সুল্‌তাঁ মুরীদে উ বাশাদ্‌,
গার হামা বদ্‌ কুনাদ্‌ নেকো বাশাদ্‌।
ও আঁকে রা পাদ্‌শা বে-এন্দাযাদ্‌,
ক্যাসাশ্‌ আয্‌ খ্যায়্‌লে খানা না-নওয়াযাদ্‌।

* *

যাহারে কৃপার চক্ষে হেরেন ভূপতি,
করিলেও মহাদোষ, উত্তম সে অতি।
আর রাজা কেড়ে নন্‌ পদ-মান যার,
কেহ না সম্মান করে স্বগৃহেও তার।

১২

পাদ্‌শাহ্‌ পাস্‌বানে দরবেশাস্ত্‌,
গার্‌চে রামশ্‌ ব-ফর্‌রে দওলতে উস্ত্‌।
গোস্‌পন্দ্‌ আয্‌ বারায়্‌ চৌপাঁ নেস্ত্‌,
বল্‌কে চওপাঁ বারায়্‌ খেদ্‌মতে উস্ত্‌।

* *

রাজা সাধু-সন্ন্যাসীর তরে চৌকিদার,
যদিচ অধীন ধনপ্রাধান্যে তাঁহার।
পালকের সেবা তরে মেষ নাহি হয়,
বরং রাখাল তার সেবা তরে রয়।

## বাক্যব্যবহারে সতর্কতা

১

তা মাদ্‌´ সুখন্‌ না-গুফ্‌তা বাশাদ্‌,
য়্যাএব্‌ ও হুনারাশ্‌ নাহুফ্‌তা বাশাদ্‌।
হর্‌ বেশা গুমাঁ ম-বর্‌ কে খালিস্ত্‌,
বাশাদ্‌ কে পলাঙ্গ্‌ খুফ্‌তা বাশাদ্‌।

* *

যাবৎ মানব নাহি কথাবার্ত্তা কয়,
তাবৎ তাহার দোষগুণ গুপ্ত রয়।
না কর ধারণা শূন্য রহে প্রতিবন,
থাকিতেও পারে ব্যাঘ্র করিয়া শয়ন।

২

সুখন্‌দান্‌ পর্‌ওয়ার্‌দা পিরে কোহন্‌,
ব-আন্‌দেশাদ্‌ আঙ্গাহ্‌ ব-গোয়েদ্‌ সুখন্‌

* *

যে জন অভিজ্ঞ জ্ঞানবৃদ্ধ বক্তা হয়,
প্রথমে সে করে চিন্তা পরে কথা কয়।

৩

ম-যান্‌ বে-তাআম্মুল্‌ ব-গুফ্‌তার্‌ দম্‌,
নেকো গোয়্‌ গার্‌ দের্‌ গোয়ী চে গম্‌।

* *

না চিন্তিয়া কভু নাহি কর বাক্যব্যয়,
বিলম্বে বলিলে ভাল,—কিবা দুঃখ হয় ?

৪

ব-আন্দেশ্ ও আঙ্গাহ্ বর্-আওয়ার্ নফাস্,
ও যাঁ পেশ্ বাস্ কুন্ কে গোয়েন্দ্ বাস্।

* *

প্রথমে দেখিবে ভেবে পরে কথা কবে ;
"চুপ কর !" কহিবার পূর্ব্বে চুপ হবে।

৫

ব-নুৎক্ আদ্মি বেহ্তারাস্ত্ আয্ দাওয়াব্,
দাওয়াব্ আয্ তু বেহ্ গার্ না-গোয়ী সাওয়াব্।

* *

বাক্শক্তি-হেতু পশু হ'তে শ্রেষ্ঠ নর ;
ভাল যদি নাহি কহ পশু শ্রেষ্ঠতর।

৬

যবাঁ দর্ দাহানে খরাদ্মন্দ্ চিস্ত্,
কিলিদে দুরে গঞ্জে সাহেব্ হুনার্।
চু দুর্ বস্তা বাশাদ্ চে দানাদ্ কাসে,
কে জওহর্ ফরোশাস্ত্ ইয়া পিলাঅর্।

* *

বুদ্ধিমান্-মুখ মাঝে জিহ্বাটী কি হয় ?
জ্ঞানি-জ্ঞান-ভাণ্ডারের চাবি হোয়ে রয়।

বদ্ধ-দ্বারে কেমনে কে করে নির্দ্ধারণ
মুক্তাব্যবসায়ী কিম্বা পসারী সে জন ?

৭

তা না-গুফ্‌তি মি-তওয়ানি গুফ্‌তানাশ্‌,
চু ব-গুফ্‌তি ক্যায়্‌ তওয়াঁ নাহুফ্‌তানাশ্‌

* *

যাবৎ না কহ যাহা কহিতে পারিবে,
কহিলে, গোপন তাহা করিতে নারিবে।

৮

বায়্‌ চুঁ আরাদ্‌ হাদিসে গুফ্‌তা রা,
কাস্‌ না-গারদানাদ্‌ কাযায়ে রাফ্‌তা রা।
আয়্‌ সেলিম্‌ আব্‌ যে সের্‌ চশ্‌মা ব-বন্দ্‌,
কে চু পোর্‌ শোদ্‌ না-তওয়াঁ বস্তান্‌ জোয়্‌।

* *

কে পারে ফিরাতে পুনঃ কথিত কথন ?
কেহ না খণ্ডিতে পারে ঘটিত মরণ !
ওহে বোদ্ধা, বন্ধ কর নির্ঝর-সলিলে,
নারিবে বাঁধিতে জলপূর্ণ নদী হোলে।

৯

খামোশী বেহ্‌ কে যমিরে দিলে খেশ্‌,
বা কাসে গুফ্‌তান্‌ ও গুফ্‌তান্‌ কে ম-গোয়্‌।

* *

মনোভাব কহি অন্যে, কহিতে বারণ
করা চেয়ে শ্রেয় মৌনভাবাবলম্বন।

১০

সুখন্ গার্‌চে দিল্‌বন্দ্ ও শিরি বুওয়াদ্,
সাযাওয়ারে তস্‌দিক্ ও তহ্‌সিঁ বুওয়াদ্।
চু একবার্ গুফ্‌তি ম-গো বায্ প্যাস্,
কে হাল্‌ওয়া চু একবার্ খোর্‌দন্দ্ ও ব্যাস্।

* *

কথা যদি হয় মিষ্ট—যোগ্য শুনিবার,
সত্য বলি মানিবার অতি প্রশংসার,
একবার বলি' উহা না বলিও আর,
খেয়ে তৃপ্ত হ'লে, খেতে কে চায় আবার ?

১১

সুখন্ আঁগাহ্ কুনাদ্ হেকিম্ আগায্,
ইয়া সরঙ্গশ্‌ৎ সুয়ে লোক্‌মা দারায্।
কে যে না-গুফ্‌তানাশ্ খলল্ যায়েদ্,
ইয়া যে না-খুর্‌দানাশ্ ব-জাঁ আএদ্।
লাজরম্ হেক্‌মতাশ্ বুওয়াদ্ গুফ্‌তার্,
খুর্‌দানাশ্ তন্‌দোরাস্তি আঁরাদ্ বার্।

* *

বোদ্ধৃজন করে বাক্য আরম্ভ তখন,
কিংবা গ্রাস তরে হস্ত করে প্রসারণ,

যবে তার মৌনভাব ক্ষতিকর হয়,
কিংবা অনাহারে ঘটে প্রাণের বিলয়।
—এই হেতু, জ্ঞানরূপে গণ্য বাক্য তার;
স্বাস্থ্যের সুফল-প্রসূ তাহার আহার।

১২

আগারচে পেশে খেরাদ্‌মান্দ্‌ খামোশি আদবাস্ত্‌,
ব-ওয়াক্তে মস্‌লাহাৎ আঁ বেহ্‌ কে দর্‌ সুখন্‌ কোশি।
দো চিয্‌ তিরায়ে্‌ আক্‌লাস্ত্‌ দম্‌ ফারোবস্তন্‌,
ব-ওয়াক্তে গুফ্‌তান্‌ ও গুফ্‌তান্‌ ব-ওয়াক্তে খামোশি

* *

বোদ্ধৃজন মতে মৌনভাব শিষ্টাচার,
কিন্তু প্রয়োজনে বাক্য কর ব্যবহার।
দুই কার্য্য দেয় লঘু-জ্ঞান পরিচয়,
সময়ে নির্ব্বাক্‌, অসময়ে বাক্যব্যয়।

১৩

চু কারে বে-ফযূলে মান্‌ বারায়েদ্‌,
মরা দর্‌ওয়ায়্‌ সুখন্‌ গুফ্‌তান্‌ না-শায়েদ্‌।
ও গার্‌ বিনাম্‌ কে নাবিনা ও চাহ্‌ আস্ত্‌,
আগার্‌ খামোশ্‌ বনশিনাম্‌ গুনাহ্‌ আস্ত্‌।

* *

সমাধা যে কার্য্য মোর বাক্য বিনা হয়,
সে কার্য্যে উচিত নহে মোর বাক্যব্যয়।

অন্ধ আর কূপে যদি করি দরশন,
নীরব থাকিলে পাপ করিব অর্জ্জন

১৪

কম্ শওয়াদ্ রোযি যে গুফ্তারে দরোগ্,
দর্ সুখন্ কায্যাব্ রা নাব্ওয়াদ্ ফরোগ্।

* *

স্বল্পান্ন হইতে হয় অসত্য কথনে,
—গুরুত্ব না রহে মিথ্যাবাদীর বচনে।

১৫

আগার্ হন্যাল্ খুরি আয্ দস্তে খোশ্রূই.
বেহ্ আয্ শিরিনি আয্ দস্তে তোরশ্রূই।

* *

মিষ্ট খাওয়া চেয়ে কটুভাষিজন-করে
মিষ্টভাষি-করে নিম্বফল তৃপ্ত করে।

১৬

ম্যায়ামুযাদ্ বাহায়েম্ আয্ তু গুফ্তার্,
তু খামোশি বেয়ামোয্ আয্ বাহায়েম্।
হর্কে তাআম্মোল্ না-কুনাদ্ দর্ জওয়াব্,
বেশ্তর্ আএদ্ সুখনাশ্না-সওয়াব্।
ইয়া সুখন্-আরায়্ চুঁ মর্দুম্ ব-হোশ্,
ইয়া ব-নিশিঁ হামচু বাহায়েম্ খামোশ্।

* *

পশু বাক্যশিক্ষা নাহি করে তব ঠাঁই,
পশু হ'তে তোমা মৌনভাব শিখা চাই।
উত্তরপ্রদানে গৌণ না করে যে জন,
প্রায়ই অযোগ্য হয় তাহার বচন।
হয় জ্ঞানিবৎ কথা কর নিয়ন্ত্রিত,
না হয় নির্ব্বাক্ ব'সে রহ পশু মত।

১৭

পসিচে সুখন্ গুফ্তান্ আঁগাহ্ কুন্,
কে বিনি কে দর্ কার্ গিরাদ্ সুখন্।
কামালাস্ত্ দর্ নফ্সে এন্সাঁ সুখন্,
তু খুদ্ রা ব-গুফ্তার্ নাকস্ ম-কুন্।

* *

কথা কহিবার চেষ্টা করিবে তখন,
ফলপ্রদ হবে উহা ভাবিবে যখন।
বাক্যে হয় মানবের পূর্ণতা সাধন;
বাক্যে নিজে হীন নাহি কর কদাচন।

১৮

হারামশ্ বুওদ্ নেয়ামতে বাদ্শাহ্,
কে হাঙ্গামে ফুর্সৎ না-দারাদ্ নেগাহ্
মাজালে সুখন্ তা না-বিনি যে পেশ্,
ব-বেহুদা গুফ্তান্ মুবার্ কদ্রে খেশ্

* *

রাজার প্রসাদ তার তরে শুদ্ধ নয়,
যে না লক্ষ্য রাখে অবসরের সময়।
যাবৎ না হের শক্তি কথা কহিবার,
বৃথা বাক্যে মান নাহি নাশ আপনার।

১৯

তা নেক্ না-দানি কে সুখন্ য়্যাএন্ সওয়াবাস্ত্,
বায়েদ্ ব-গুফ্‌তান্ দাহন্ আয্ হাম্ না-কুশায়ী।
গার্ রাস্ত্ সুখন্ গোয়ী ও দর্ বন্দে বে-মানি,
বেহ্ যাঁকে দরোগাৎ দিহাদ্ আয বন্দে রেহায়ি!

* *

যাবৎ কথায় নিজ না জান উত্তম,
তাবৎ না খোল মুখ নাশিতে সম্ভ্রম।
মিথ্যা ব'লে যদি তুমি কারামুক্ত হও,
তার চেয়ে সত্য ব'লে কারারুদ্ধ রও।

২০

একে রা কে আদৎ বুওদ্ রাস্তি.
খাতায়ে রওয়াদ্ দর্ গোযারন্দ্ আযো।
অগার্ না-মুওর্ শোদ্ ব-কওলে দরোগ্,
অগার্ রাস্ত্ বাওয়ার্ না-দারান্দ্ আযো।

* *

সত্য কথা কহিবারে অভ্যস্ত যে রয়,
ভ্রান্তিবশে মিথ্যা তার ক্ষমণীয় হয়।

কিন্তু যে বিখ্যাত হয় অসত্য কথনে,
সত্য বলিলেও অবিশ্বাস জন্মে মনে।

২১

সুখন্ রা সরাস্ত্ আয় খেরাদ্‌মন্দ্ ও বুন্.
মেয়াওয়ার্ সুখন্ দর্‌মিয়ানে সুখন্।
খোদাওয়ান্দ্ তদ্‌বীর্ ও ফর্‌হাঙ্গ্ ও হোশ্,
না-গোয়েদ সুখন্ তা না-বিনাদ্ খামোশ্।

* *

হউক যেমন কথা
আছে তার মূলমাথা ;
কথা মাঝে কথা নাহি কর আনায়ন
বিবেক ও বুদ্ধিমান্,
আছে যার কাণ্ডজ্ঞান
চুপ হেরিবার পূর্ব্বে না কহে বচন।

২২

আয্ বদি গুফ্‌তান্ যবাঁ রা হর্‌কে বস্ত্.
কাদ্‌ শয়্‌তানে লুয়ী রা যের্‌দস্ত্।

* *

অশ্লীল কথনে জিহবা যার বন্ধ রয়,
অভিশপ্ত শয়তানে সে করে পরাজয়।

২৩

গার্ হামি-খাহি কে গোয়েন্দাৎ নেকো,
আয়্ বিরাদর্ হীচ্ ক্যস্ রা বদ্ ম-গো।
জুয্ হাদিসে রাস্ত্ বা মর্দুম্ ম-গোয়্,
তা না-গার্দাদ্ আব্রূয়েৎ আব্ জোয়্।

* *

যদি চাহ, সৎ তোমা কহে সর্ব্বজন,
ওহে ভ্রাতঃ, মন্দ কারে না কহ কখন।
সত্য ব্যতিরেকে কারে না কহ বচন,
তবে জলাঞ্জলি মানে না দিবে আপন।

২৪

আঁ শনিদি কে স্বফিয়ে মি কোফ্ৎ,
যেরে না'লায়েনে খেশ্ মেখে চন্দ্।
আস্তিনাশ্ গেরাফ্ৎ সর্হঙ্গে,
কে বেয়া না'ল বর্ সতোরম্ বন্দ্।

* *

শুনিয়াছ তুমি ইহা,—সাধু একজন
ঠুকিতেছিলেন প্রেক জুতায় আপন।
ধরিল অঞ্চল তাঁর এক পেয়াদায়
কৈল 'এস, ঠোঁক নাল মোর অশ্বপায়।' *

* এক বোদ্ধা যুবক আধ্যাত্মিক জ্ঞানে কৃতবিদ্য হইয়াও কোনও প্রকাশ্য সভায় ঐ বিষয়ে আলোচনা করিতে নিরস্ত থাকিতেন। একবার পিতা কর্ত্তৃক তাঁহার জ্ঞাত বিষয় বর্ণনা করিতে আদিষ্ট

২৫

না-গুফ্‌তা না-দারদ্‌ ক্যসে বাতু কার্‌,
ওলেকেন্‌ চু গুফ্‌তি দলীলশ্‌ বেয়ার্‌।

* *

অব্যক্তে তোমার সনে কি কাজ কাহার ?
—কিন্তু যা কহেছ আন প্রমাণ তাহার।

২৬

হেকায়েৎ বর্‌ মেযাজে মস্তেমা' গোয়্‌,
আগার্‌ দানি কে দারাদ্‌ বাতু ম্যায়্‌লে।
হরাঁ আকেল্‌ কে বা মজ্‌নু নশিনাদ্‌,
ন-শায়েদ্‌ কর্‌দনাশ্‌ জুয্‌ যেক্‌রে ল্যায়্‌লে

* *

শ্রোতার মনের মত কহিবে বচন,
জান যদি তব দিকে আছে তার মন।
বোদ্ধা যদি 'মজ্‌নুর কাছে ব'সে রয়,
'ল্যায়্‌লি' ভিন্ন কারো যেন কথা নাহি কয়।

হইয়া তিনি বলিয়াছিলেন, "আমার কথা শুনিয়া কেহ আমাকে ঐ ভাবের আমার অজানিত বিষয় প্রশ্ন করিলে, আমাকে লজ্জিত হইতে হইবে।"

মৌলানা এই আখ্যায়িকা হইতে নীতি-উপদেশরূপে ইহা বলিয়াছেন।

২৭

হর্কে আয্ গীবৎ যবাঁনশ্ বস্তা নেস্ত্,
আঁচুনাঁ ক্যাস্ আয্ অকুবৎ র‍্যস্তা নেস্ত্।
রও যবাঁ আয্ গীবতে মর্দুম্ ব-বন্দ্,
তা না-বিনি দস্ত্ ও পায়ে খুদ্ ব-বন্দ্।
নামে মর্দুম্ জুয্ ব-নেকোয়ী ম-বর্,
গার্ হামি-খাহি কে গার্দি মওয়াতাবর্।

* *

পরনিন্দা হোতে যার জিহ্বা বদ্ধ নহে,
বিপদ্ হইতে মুক্ত কভু সে না রহে।
যাও !—কুৎস হ'তে বদ্ধ রাখ রসনায়,
তবে না হেরিবে বদ্ধ নিজ হাতপায়।
যদি তুমি ইচ্ছা কর গণ্যমান্য হবে,
প্রশংসা ব্যতীত কারো নাম নাহি লবে।

# শিষ্টাচার



১

দর্ খোলা-জা গার্ তাহারৎ মি-কুনি,
ওয়াক্তে খোদ্ রা দাঁ কে গারৎ মি-কুনি।

*   *

মলত্যাগ করি' তথা শৌচ না করিবে;
করিলে, আপন কাল নিষ্ফলে হরিবে।

২

জামা রা বর্ তন্ না-শায়েদ্ দোখ্‌তান্,
বায়েদ্ আয্ মর্দা আদব্ আমোখ্‌তান্।

*   *

অঙ্গোপরে সীবন না করিবে বসন,
—শিষ্টাচারী হোতে শিক্ষা করিবে গ্রহণ।

৩

গার্ ব-দামন্ পাক্‌সাযি রূয়ে খেশ্,
রোযিয়াৎ কম্ গার্‌দাদ্ আয় দর বেশ্ বেশ্।

*   *

অঞ্চলেতে মুখ যদি কর পরিষ্কার,
অন্নের অল্পতা অতি ঘটিবে তোমার।

৪

হর্‌কে শাব্‌ দর্‌ খাব্‌ উরিয়াঁ মি-কুনাদ্‌,
দর্‌ নেসিবে খেশ্‌ নুক্‌সাঁ মি-কুনাদ্‌।

* *

উলঙ্গ হইয়া রাত্রে ঘুমায় যে জন,
আপন ভাগ্যে সে ক্ষতি করে আনয়ন।

৫

না চন্দাঁ ব-খোর্‌ কায্‌ দাহানৎ বারায়েদ্‌,
না চন্দাঁকে আয্‌ যওফ্‌ জানাৎ বারায়েদ্‌।

* *

মুখের বাহিরে আসে খেয়ো না এমন,
না অত্যল্প এত যায় দৌর্ব্বল্যে জীবন।

৬

শব্‌ ম-যান্‌ জারুব্‌ হর্‌গিয্‌ খানা দর্‌,
খাক্‌রুবা হাম্‌ ম-নেহ্‌ দর্‌ যেরে দর্‌।

* *

সম্মার্জ্জনী নাহি কর রাত্রে ব্যবহার,
আবর্জ্জনা দ্বারদেশে না রাখ তোমার।

৭

দর্‌ জানাবৎ বদ্‌ বুওয়াদ্‌ খুর্‌দন্‌ তাআম্‌,
না-পসন্দাস্ত্‌ ঈঁ ব-নয্‌দে খাস্‌ ও আম্‌।

* *

অশুদ্ধাবস্থায় করা আহারগ্রহণ
অতি মন্দ কাছে নীচমান্য সর্ব্বজন।

৮

দর্ রাহ্ চুনাঁ রও কে সালামাৎ না-কুনান্দ্,
বা খাল্‌ক্ চুনাঁ যি কে ক্যায়ামাৎ না-কুনান্দ্।
দর্ মস্‌জিদ্ আগার্ রবি চুনাঁ রও কে তুরা,
দর্ পেশ্ না-খানান্দ্ ও ইমামাৎ না-কুনান্দ্।

* *

হেনভাবে পথ দিয়া করিবে গমন,
না করে 'সালাম' কেহ—না ছাড়ে আসন।
লোক মাঝে হেনভাবে কর অবস্থান,
ব্যস্ত হ'য়ে কেহ নাহি দেয় উচ্চস্থান।
মস্‌জিদে যাও যদি যেয়ো এপ্রকারে,
কেহ নাহি কহে 'ইমামতি' করিবারে।

৯

বা আঁকে দর্ অজুদ্ তাআমাস্ত্ য়্যাএশে নফ্‌স্,
রাঞ্জ্ আওরাদ্ তাআম্ কে বেশ্ আয্ কদর্ বুওদ্।
গার্ গুল্-শকার্ খুরি ব-তাকাল্লুফ্ যিয়াঁ কুনাদ্,
অর্ নানে খোশ্‌ক্ দের্ খুরি গুল্-শকার্ বুওদ্।

* *

যদিচ সুখাদ্য তৃপ্ত করয়ে আত্মায়,
কষ্ট পেতে হয় তার অতিরিক্ততায়।
সুধা ক্ষতিকর খেলে অধিকমাত্রায়;
বিলম্বে খাইলে, শুষ্ক রুটী সুধাপ্রায়।

---

# স্বভাব



১

তু নেকো রবেশ্ বাশ্ তা বদ্ সগাল্,
ব-নোক্‌সে তু গুফ্‌তান্ ন্যায়াবদ্ মজাল্।
চু আহাঙ্গে রব্‌বৎ বুওয়াদ্ মুস্তাকিম্,
ক্যায়্ আয্ দ্যস্তে মুৎরিব্ খুরাদ্ গোশ্‌মাল্।

* *

সচ্চরিত্র হও তুমি,—মন্দাকাঙ্ক্ষিজন
নারিবে করিতে তব কলঙ্ককীর্ত্তন।
নিয়মিত শব্দ যদি হয় বেহালায়,
গায়কের হস্তে সে কি কাণ-মলা খায়?

২

আহেনে রা কে মোরিয়ানা ব-খোর্দ্,
না-তওয়াঁ বুর্দ্ আযো ব-সায়্‌কেল্ যঙ্গ্।
বা সিয়া-দিল্ চে সুদ্ গুফ্‌তান্ ওয়ায্,
না-রওয়াদ্ মেখ্ আহেনিঁ দর্ সঙ্গ্।

* *

যে লৌহে করেছে জীর্ণ মরিচা-মণ্ডুর,
পালিসে মরিচা তার কি করিবে দূর!

অজ্ঞতাতিমিরাচ্ছন্নে বৃথা উপদেশ,
না করে কীলক-লৌহ প্রস্তরে প্রবেশ।

৩

দরাখ্‌তে কে আকনুঁ গিরিফ্‌তাস্ত্‌ পায়্‌,
বনেরুই মরদে বারাএদ্‌ যে জায়্‌।
আগার্‌ হামচুনাঁ রোয্‌গারে হিলি,
বাগার্‌ দুঁনাশ্‌ আয্‌ বেখ্‌ বার্‌নাগ্‌ সেলি।

* *

যে বৃক্ষ শিকড় সম্প্রঃ করেছে বিস্তার,
জনেকের বলে সে যে ত্যজে স্থান তার।
কিন্তু যুগ অবহেলি' যদি ত্যজ তারে,
কলেও শিকড় তার উপাড়িতে নারে।

৪

তওয়াঁ শানাখ্‌ৎ ব-এক্‌ রোয্‌ দর্‌ শামায়েলে মর্দ্‌,
কে তা কুজাশ্‌ রসিদস্ত্‌ পায়্‌গাহে ওলুম্‌।
ওলে যে বাতেনাশ্‌ আয়্‌মন্‌ মু-বাশ্‌ ও গাব্বুরা ম-শও,
কে খোব্‌সে নফ্‌স্‌ না-গাব্বুদাদ্‌ ব-সাল্‌হা মালুম্‌।

* *

একদিনে মানুষের মুখ চেনা যায়,
—জানা যায় কত তার বিদ্যার প্রসার।
কিন্তু শুদ্ধান্তর ভাবি না প্রশংস তায়,
—স্বভাবের দোষ বহুবর্ষে জানা যায়।

৫

গারাৎ খোয়ে মানামদ্ না-সাযাওয়ার্,
তু খোয়ে নেকে খেশ্ আয্ দস্ত্ মুগ্যার্।

* *

মন্দ জানিলেও তুমি স্বভাব আমার,
স্বীয় সুস্বভাব নাহি কর পরিহার।

৬

সগে রা লোক্মায়ে হর্‌গিয্ ফরামোশ্,
না-গর্‌দাদ্ ওয়ার্ যানি সদ্ নওবতাশ্ সঙ্গ্।
অগার্ উম্‌রে নওয়াযি সেফ্‌লয়ে রা,
ব-কম্‌তর্ চিযে আএদ্ বা তু দর্ জঙ্গ্।

* *

কুক্কুর গ্রাসের কথা না ভুলে কখন
শতবার তার'পরে প্রস্তরক্ষেপণে।
নীচজনে যদি তুমি তোষ আজীবন,
যুঝিবে সে তোমা সনে সামান্য কারণে।

৭

ম-কুন্ ফারাখ্ রবি দর্ আমল্ আগার্ খাহি,
কে রোযে রাফ্‌য়ে তু বাশাদ্ মাজালে দুশ্‌মন্ তঙ্গ্।
তু পাক্ বাশ্ বিরাদর্ ম-দার্ আয্ ক্যস্ বাক্,
যনান্দ্ জাম্‌য়ে না-পাক্ গাযোরাঁ বর্ সাঙ্গ্।

* *

পরীক্ষার দিনে শত্রু-শক্তি হ্রাস পায়
চাহ যদি, কর রাজকার্য্য ধীরতায়।
রহ পূত, ভ্রাতঃ, নাহি ডর কোন নরে,
—রজক মলিন বস্ত্র আছাড়ে প্রস্তরে।

৮

চু বা সিফ্‌লা গোয়ি ব-লুৎফো খুশি,
ফযুঁ গার্‌দাদাশ্‌ কিব্‌রো গার্দ্দান্‌ কুশি।

* *

নীচ সনে যদি তুমি হেসে কও কথা,
বৃদ্ধি পাবে তার গর্ব্ব আর অবাধ্যতা।

৯

আক্‌বৎ গোর্গেযাদা গোর্গ্‌ শওয়াদ্‌,
গার্‌চে বা আদ্‌মি বুযুর্গ্‌ শওয়াদ্‌।

* *

তরক্ষু-শাবক শেষে তরক্ষুই রয়,
যদিচ মানব সহ বর্দ্ধিত সে হয়।

১০

হর্‌গিয্‌ আয়্‌মন্‌ যে ইয়ার্‌ না-নিশাস্তম্‌,
তা ব-দানাস্তম্‌ আঁচে আদতে উস্ত্‌।
যখ্‌মে দন্দানে দুশ্‌মনে তেযাস্ত্‌,
কে নুমায়েদ্‌ ব-চশ্‌মে মর্দ্দুম্‌ দোস্ত্‌।

* *

বন্ধু হ'তে রহি নাই কদাপি নির্ভয়,
যাবৎ না জানিয়াছি স্বভাব তাহার,
সে শত্রুর দন্তক্ষত অতি তীব্র হয়,
মিত্র যারে হয় বোধ দৃষ্টিতে সবার।

১১

হরিফে সিফ্‌লা দর্ পায়ানে মস্তি,
ন-এন্‌দেশাদ্ যে রোযে তঙ্গ্‌দস্তি।
দরাখ্‌ৎ আন্দর্ বাহারাঁ বর্-ফেশানাদ্,
যেমস্তাঁ লাজরম্ বে-বার্গ্ মানদ্।

* *

উঞ্ছচেতা সহচর মহানন্দভরে
রিক্তহস্ততার দিন চিন্তা নাহি করে।
বিটপী বসন্তে ধরে পত্র সমুদয়,
শীতকালে বাধ্য হ'য়ে পত্রহীন রয়।

১২

পীর্ মর্দে লতীফ্ দর্ বাগ্‌দাদ্,
দোখ্‌তারাক্ রা ব-কফ্‌শ্‌দোযে দাদ্।
মর্দাকে সঙ্গ্-দেল্ চুনাঁ ধ-গুযিদ্,
লবে দোখ্‌তার্ কে খুঁ আযো ব-চকিদ্।
বামদাদাঁ পেদার্ চুনাঁ দিদাশ্,
পেশে দামাদ্ রাফ্‌ৎ ও পুর্সিদাশ্।

কায় ফরোমায়া ই্ঁ চে দন্দানাস্ত,
চন্দ খায়ী লবাশ না আস্বানাস্ত।
ব-মযাহৎ না-গুফতাম ই্ঁ গুফতার,
হযল ব-গোযার ও জাদ্ আযো বর্দার।
খোয়ে বদ্ দর্ তবিয়তে কে নিশাস্ত,
না-রওয়াদ্ জোয ব-ওয়াক্তে মর্গ আয দস্ত।

* *

বোগদাদের আমোদিয়া বৃদ্ধ একজন
চর্ম্মকারে করিলেন কন্যা সমর্পণ।
পাষাণহৃদয় ব্যক্তি এভাবে দংশিল
কন্যার অধর, তা'তে রুধির ঝরিল।
প্রত্যূষে এরূপ দশা হেরিয়া কন্যার,
পুছিলেন পিতা কাছে গিয়া জামাতার,
"এ কেমন দন্ত তোর ওরে নীচাশয়,
কত চিবাইবি ওষ্ঠ ?—সে যে চর্ম্ম নয় !"
কহি নি এ কথা আমি রহস্যের ছলে ;
হাস্য ত্যজ নীতি শিক্ষা করহ এ স্থলে।
কুস্বভাব হৃদয়ে যে হয়েছে আসীন,
নাহি যায় না আসিলে মরণের দিন।

১৩

আগার্ যে দস্তে জাফা বর্ ফালাক্ রওয়াদ্ বদ্খোয়,
যে দস্তে খোয়ে বদে খেশ দর্ বালা বাশাদ্।



অত্যাচার-ভয়ে যদি কুচরিত্রজন
মুক্তি-কামনায় শূন্যে পলায়ন করে,
তথাচ সে নিরাপদ্ নহে কদাচন,
—ভোগে নির্য্যাতন নিজ কুচরিত্র-করে।

১৪

যমিনে শোরা সোম্বল্ বর্-নেয়ারাদ্,
দরো তুখ্মে আমল্ যায়া' ম-গর্দাঁ।
নেকোয়ি বা বদাঁ কর্দান্ চুনাঁনাস্ত্,
কে বদ্ কার্দান্ ব-জায়ে নেক্ মর্দাঁ।



লোণা মৃত্তিকায় কভু পুষ্প না জন্মায়;
বিনষ্ট না কর তুমি কর্ম্ম-বীজ তায়!
অসতের সঙ্গে করা সৎ ব্যবহার
সতের সহিত যথা অন্যায় আচার।

১৫

শম্শের্ নেক্ যাহেনে বদ্ চুঁ কুনাদ্ ক্যসে,
নাকাস্ ব-তর্বিয়েৎ না-শঁওয়াদ্ আয়্ হেকিম্ ক্যস্।
বারাঁ কে দর্ লতাফতে তাব্আ'শ্ খিলাফ্ নেস্ত্,
দর্ বাগ্ লালা রোয়েদ্ ও দর্ শোরা বুম্ খস্।



মন্দ লৌহে ভাল অসি কে করে নির্ম্মাণ ?
—হে বোদ্ধা, শিক্ষায় নীচ না হয় মহান্ !
বৃষ্টির স্বকীয় গুণ না হোলেও ভিন্ন,
উদ্যানে জন্মায় পুষ্প, লোণা স্থানে তৃণ।

১৬

আব্‌রে গার্ আবে যেন্দিগি বারাদ্,
হর্‌গিয্ আয্ শাখে বেদ্ বর্ না-খুরি।
বা ফরোমায়া রোয্‌গার্ মু-বর্,
ক্যয্ নায়ে বোরিয়া শকর্ না-খুরি।

* *

অমৃত বর্ষিলে মেঘে, তবু কদাচন
ঝাউবৃক্ষে ফল নাহি করিবে ভক্ষণ।
নীচাশয় সনে কাল না কর হরণ,
চেটাই এর নলে চিনি না খাবে কখন।

১৭

সগ্ ব-দরিয়ায়্ হাফ্‌তাগানা ব-শোয়্,
চুঁকে তর্ শুদ্ পিলীদ্ তর্ বাশাদ্।
খ্যরে ঈসা গরাশ্ ব-মক্কা ব-রন্দ্,
চুঁ বে-আয়েদ্ হনোয্ খ্যর্ বাশাদ্।

* *

কুক্কুরে করিলে ধৌত সপ্ত নদী-জলে,
অশুদ্ধতা তার বৃদ্ধি পায় সিক্ত হ'লে।
যিশুর গর্দ্দভে মক্কা করিলে প্রেরণ,
গর্দ্দভই রহে ফিরে আসে সে যখন!

---

# স্বতঃসিদ্ধ

১

মাসল্ যাদ্ চুনিঁ শাহ্ গোয়েন্দগাঁ,
কে জোয়েন্দ্গানন্দ্ ইয়াবন্দ্গাঁ।

* *

কবি-সম্রাটের এই দৃষ্টান্ত-বচন,
'পায় সে যে জন যাহা করে অন্বেষণ।'

২

খাকে মশ্রক্ শনিদাআম্ কে কুনান্দ্,
ব-চেহ্ল্ সাল্ কাসেয়ে চিনি।
সদ্ ব-রোযে কুনান্দ্ দর্ বাগ্দাদ্,
লাজরম্ কীমাতাশ্ হামি-বিনি।

* *

শুনিয়াছি, পূরবের মৃত্তিকায় করে
চিনির বাসন এক চল্লিশ বৎসরে।
বোগদাদে প্রস্তুত শত একদিনে হয়,
—মূল্যও তেমনি তার দেখিছ নিশ্চয়।

৩

মুর্‌গাক্‌ আয্‌ব্যায়্‌যা বেরুঁ আয়েদ্‌ ও রোযি তালাবাদ্‌,
আদ্‌মিযাদা না-দারাদ্‌ খবর্‌ ও আক্‌ল্‌ ও তমিয্‌।
আঁকে নাগাহ্‌ ক্যসে গ্যশ্‌ৎ ব-চিযে না-রসিদ্‌,
বীঁ ব-তম্‌কিঁ ও ফযিলৎ ব-গুযাস্ত্‌ আয্‌ হামা চিয্‌।

* *

কুক্কুটশাবক ডিম্ব ছাড়ি' খাদ্য খোঁজে,
নরশিশু ভালমন্দ কিছু নাহি বোঝে।
হঠাৎ হইয়া উহা কিছু না হইল,
—আর এ মহত্ত্বে-জ্ঞানে সর্ব্বে পরাজিল

৪

হামা হাম্মাল্‌ য়্যাএবে খেশ্‌তানেদ্‌,
তা'না বর্‌ য়্যাএবে দিগারাঁ ম-যনেদ্‌।

* *

সকলেই রাখে দোষ নিজ নিজ তরে,
ব্যঙ্গোক্তি কর' না অপরের দোষ 'পরে।

৫

শাব্‌ পারাগান্দা খুস্‌পদ্‌ আঁকে পদিদ্‌,
না-বুওয়াদ্‌ ওয়াজ্‌হে বাম্‌দাদানাশ্‌।
মোর্‌ গেয়্‌দ্‌ আওরাদ্‌ ব-তাবিস্তাঁ,
তা ফারাগৎ বুওয়াদ্‌ যামিস্তানাশ্‌।

* *

রাত্রিতে অস্থিরচিত্তে করে সে শয়ন,
না হেরে যে প্রভাতে কি করিবে ভক্ষণ।
পিপীলিকা গ্রীষ্মে করে খাদ্য আহরণ
যাহাতে না হয় তার শীতে অনাটন।

৬

য্যানে ব্যদ্ ছর্ সরায়্ মর্‌দে নেকো,
হাম্‌দারি আলমাস্ত্ দোযাখে উ।

* *

ধার্ম্মিকের ঘরে যদি দুষ্টা নারী রয়,
এই সংসারের মাঝে তাহার নিরয়।

৭

কারার্ বর্ ক্যফে আযাদিগাঁ না গিরাদ্ মাল্,
না সব্‌র্ দর্ দিলে আশেক্ না আব্ দর্ গের্‌বাল্।

* *

অর্থ নাহি রহে দায়শূন্য-জন-করে,
রাঙ্গী মধ্যে জল, ধৈর্য্য প্রণয়ী-অন্তরে।

৮

দর্ বরাবর্ চু গোস্‌ফন্দে সলিম্,
দর্ কাফা হাম্‌চু গুর্গে মর্‌দুম্-খার্।
হর্‌কে য়্যাএবে দিগারাঁ পেশে তু আওয়ার্দ্ ও শুমর্দ্,
বে-গুমাঁ য়্যাএবে তু পেশে দিগারাঁ খাহাদ্ বোর্দ্।

* *

সম্মুখে নিরীহ ছাগবৎ দেখা যায়,
পশ্চাতে যে নরভোজী তরক্ষুর প্রায়।
যে জন তোমার কাছে পরনিন্দা করে,
নিশ্চয় তোমার দোষ কহে সে অপরে।

৯

খাজা বা বন্দায়ে পরি রোখ্সার্,
চুঁ দর্ আয়েদ্ ব-বাযী ও খান্দাহ্।
চে আজব্ কু চু খাজা হুকম্ কুনাদ্,
বীঁ কুশাদ্ বারে নায্ চুঁ বন্দা।
গোলাম্ আব্কাশ্ বায়েদ্ ও খাশ্ৎ যান্,
বুওয়াদ্ বন্দায়ে নায্নীঁ মুশ্ৎ যান্।

* *

সুন্দর কিঙ্কর সহ গৃহস্বামিগণ
আরম্ভ করেন ক্রীড়াকৌতুক যখন,
আশ্চর্য্য কি! আদেশ সে করে প্রভুপ্রায়,
আর তিনি ভৃত্য সম তোষেন তাহায়।
বাধ্য, পরিশ্রমী হওয়া উচিত কিঙ্করে,
সুদর্শন দাস ঘুষি মারে মুখ 'পরে।

১০

মে'দা চুঁ পোর্ গাশ্ৎ শেকম্ দর্দ্ খাস্ৎ,
সুদ্ না-দারাদ্ হামা আস্বাব্ রাস্ত্।

* *

হইলে উদর পূর্ণ ব্যথা তায় হয়,
কোন ঔষধেই নাহি হয় ফলোদয়।

১১

চে খুশ্ গুফ্ৎ আঁ তিহিদস্তে সলহ্শোর্,
জওয়ে য্যর্ বিহ্তরায্ হাফ্তাদ্ মন্ যোর্।

* *

রিক্তহস্ত সৈন্য এক কৈল কি সুন্দর,
'বাহুবল চেয়ে স্বর্ণরতি শ্রেষ্ঠতর।'

১২

খোদাওয়ান্দে রোযি ব-হক্ মোশ্তাগল্,
পারাগন্দা রোযি পারাগন্দা দিল্।

* *

পারে সেই অন্নের অভাব নাহি যার,
করিবারে ভগবানে চিত্ত নিয়োজিত ;
কিন্তু যে না জানে কোথা পাবে সে আহার,
চিত্ত তার কখনই নহে নিয়ন্ত্রিত।

১৩

ব-তুন্দি সবুক্দস্ত্ বুরদান্ ব-তেগ্,
ব-দান্দাঁ গযদ্ পোশ্ৎ দস্তে দরেগ্।

* *

ক্রোধে যে সত্বর হস্ত রাখে অসি 'পরে,
অনুতাপে হস্ত-পৃষ্ঠ দংশন সে করে।

১৪

তারাহ্ হম্ বর্ পলঙ্গে তেয্-দান্দাঁ,
সেতমগারি বুওয়াদ্ বর্ গোসফন্দাঁ।
খবিস্ রা চু তাআহ্‌হুদ্ কুনি ও বন্‌ওয়াযি,
ব-দওলতে তু গুনাহ্ মি-কুনাদ্ বা-আম্বাযি।

* *

দয়া দেখাইলে তীক্ষ্ণদন্ত ব্যাঘ্র 'পরে,
নির্দ্দয়তা হয় উহা ছাগমেষ তরে।
দুষ্টে যদি তোষ উৎসাহে অনুরাগে,
তব দত্ত অর্থে পাপ করিবে সে ভাগে।

১৫

হর্‌কে আয্ দুশ্‌মন্ না-বাশাদ্ পোর্-হযর্,
আক্বৎ বিনাদ্ আযো রাঞ্জো যরর্।

* *

শত্রু হ'তে যে জন সতর্ক নাহি রহে,
শেষে সে তাহার হস্তে দুঃখকষ্ট সহে।

১৬

ক্যস্ না তওয়াঁনাদ্ গেরাফ্‌ৎ দামনে দওলৎ ব-যোর্,
কোশেশ্ বে-ফায়েদাস্ত্ অস্‌মা ব্যর্ আব্‌রুয়ে কোর্
আগার্ ব-হর্ স্যরে মুয়েৎ হোনার্ দো সদ্ বাশাদ্,
হোনার্ ব-কার্ ন্যায়াএদ্ চুঁ বখ্‌ৎ বদ্ বাশাদ্।

চে কুনাদ্ যোর্‌মন্দ্ ওয়ায়ুঁ বখ্‌ৎ,
বাযুয়ে বখ্‌ৎ বেহ্ কে বাযুয়ে সখ্‌ৎ।

* *

বল দ্বারা ভাগ্য নাহি লভে কোন জন,
বৃথা চেষ্টা—অন্ধচক্ষে কজ্জ্বল যেমন।
শতগুণ থাকে যদি প্রতি কেশে তব,
অদৃষ্ট হইলে মন্দ বিফল সে সব।
কি করিবে হতভাগ্য মল্ল-যোদ্ধা নর!
দৃঢ় বাহু চেয়ে ভাগ্য-বাহু শ্রেষ্ঠতর।

১৭

চে স্থদ্ আয্ দুয্‌দি অঙ্গাহ্ তওবা কার্দন্,
কে না-তওয়ানি কামান্দ্ আন্দাখ্‌ৎ বর্ কাখ্।
বুলান্দ্ আয্ মেওয়া গো কুতাহ্ কুন্ দস্ত্,
কে কোতা খোদ্ না-দারাদ্ দস্ত্ বর্ শাখ্।

* *

নার যবে হর্ম্ম্যে পাশ করিতে স্থাপন,
চৌর্য্যকার্য্যে ক্ষান্ত হোলে কি ফল তখন?
কহ উচ্চে ফল হ'তে হস্ত খর্ব্ব করে,
—খর্ব্ব নিজে নাহি রাখে হস্ত শাখা 'পরে।

# আদেশ-বাণী

১

গার্ গাযান্দাৎ রসদ্ তাহাম্মুল্ কুন্,
কে ব-আফু আয্ গুণাহ্ পাক্ শাবি।
আয়্ বিরাদর্ চু আকৃবৎ খাকাস্ত্,
খাক্ শও পেশ্ আযাঁকে খাক্ শাবি।

* *

কষ্ট যদি পাও তুমি সহ্য ক'রে রবে,
ক্ষমাগুণ-হেতু পাপ হ'তে মুক্ত হবে।
ওহে ভ্রাতঃ, শেষে যবে মাটি হ'তে হবে,
মাটি হইবার পূর্ব্বে মাটি হ'য়ে রবে!

২

গার্ হামি খাহি কে গার্দি স্তর্ বুলান্দ্,
আয়্ পিসার্ বর্ খোদ্ ছরে রাহাৎ ব-বন্দ্।

* *

ইচ্ছা যদি কর গণ্য-মান্য হইবার,
নিজ প্রতি, পুত্র, বন্ধ রাখ সুখদ্বার।

৩

আম্র্ ও নিহিয়ে হক্ যে কোর্আঁ গোশ্ দার্,
জায়্ শাদি নেস্ত্ দুনিয়া হোশ্ দার্।

* *

কোরা'ণের আদেশ-নিষেধ রেখ মনে,
সাবধান। সুখস্থান ভেবো না ভুবনে।

৪

তা ব-দুক্কানে খানা দর্ গর্বি,
হর্গিয্ আয়্ খাম্ আদ্মি না-শবি।
বে-রও আন্দর্ জাহাঁ তাফার্রুজ্ কুন্,
পেশ্ আযাঁ রোয্ কায্ জাহাঁ ব-রবি।

* *

যাবৎ গৃহের কোণে বদ্ধ তুমি রবে,
তাবৎ হে অনভিজ্ঞ, 'মানুষ' না হবে!
যাও তুমি ভব মাঝে কর পর্য্যটন,
সে দিনের পূর্ব্বে—ভব ত্যজিবে যখন।

৫

হর্কে বর্ খোদ্ দরে সওয়াল্ কুশাদ্,
তা ব-মিরাদ্ ন্যায়ায্মান্দ্ বুওয়াদ্।
আ-য্ বুগ্যার্ ও পাদ্শাহি কুন্,
গার্দানে বে-তামা' বুলান্দ্ বুওয়াদ্।

* *

যে জন ভিক্ষার দ্বার খোলে নিজ তরে,
পরাধীন রহে সে যে যাবৎ না মরে।
ত্যজ লোভ, যাপ কাল নৃপতির মত,
নির্লোভ জনের গ্রীবা রহে যে উন্নত।

৬

পিদার্ চুঁ দওর্ উম্‌রাশ্ মুন্‌কাযি গাশ্‌ৎ,
মরা ইঁ এক নেসিহৎ কার্দো বোগ্‌যাশ্‌ৎ।
কে শহ্‌ওয়াৎ আতশাস্ত্ আয্ ওয়ায়্ ব-পর্‌হেয্,
ব-খোদ্ বর্ আতশে দোযখ্ ম-কুন্ তেয্।
দরাঁ আতশ্ না-দারি তাকতে সোয্,
ব-সব্‌রে আবে বরিঁ আতশ্ যন্ ইম্‌রোয্।

* *

অন্তিম বার্দ্ধক্যে পিতা উপদেশ দান
করি' এক মোরে স্বর্গে করেন প্রয়াণ।
কাম এক অগ্নি,—রবে তা হ'তে অন্তরে,*
না করিবে নরকাগ্নি তীব্র নিজ'পরে!
সহিতে অক্ষম হবে সে অগ্নি-জ্বলন!
ধৈর্য্য-জল অদ্য তাহে করহ সিঞ্চন।

৭

তা তাওয়াঙ্গর্ বাশি আন্দর্ রোয্‌গার্,
নফ্‌স্ রা আয্ আর্‌যুহা দূর্ দার্।

---

*হোজেবাতিল্ জান্নাতো বিল্‌মাকারেহে ও হোজেবাতিন্ নারো বিশ্‌শাহ্‌ওয়াতে"—স্বর্গ কষ্টসমূহের মধ্যে লুক্কায়িত আছে এবং নরক কামুকতা বা কুঅভিপ্রায় সমূহের মধ্যে। হাদিস্ (মিশ্‌কাৎ)

* *

যাবৎ ধনাঢ্য তুমি রহিবে ধরায়,
যদৃচ্ছা হইতে দূরে রাখিবে আত্মায়।

৮

আয্ মোনাফিক্ আয়্ পিসার্ পর্হেয্ কুন্,
তেগ্ রা আয্ বাহ্‌রে কাৎলাশ্ তেয্ কুন্।

* *

হে পুত্র, সতর্ক রবে কপট হইতে;
তীক্ষ্ণ কর তরবারি তাহারে বধিতে!

৯

সে আলামৎ দাঁ কে দর্ আহ্‌মক্ বুওয়াদ্,
আওঅলাঁ গাফিল্ যে ইয়াদে হক্ বুওয়াদ্।
গুফ্‌তানে বিস্‌য়ার্ আদৎ বাশাদাশ্,
কাহিলি আন্দর্ ইবাদৎ বাশাদাশ্।
আয়্ পিসার্ চুঁ আহ্‌মক্ ও জাহিল্ মু-বাশ্,
একদঃ ''আয্ ইয়াদে খোদা গাফিল্ মু-বাশ্।

* *

নির্ব্বোধের তিন চিহ্ন জেনে রেখ মনে,
প্রথম বিস্মৃতি তার ঈশ্বর-স্মরণে।
অ' ,স্ত সে জন রয় অধিক কথনে,
অতি সে অলস হয় ভজন-পূজনে।
হে সন্তান, হয়ো না নির্ব্বোধ মূর্খপ্রায়,
মুহূর্ত্তের তরে না ভুলিও বিধাতায়।

১০

ব-শৌ আয়্ খারাদ্‌মান্দ্ যাঁ দোস্ত্ দস্ত্,
কে বা দুশ্‌মনানাৎ বুওয়াদ্ হাম্‌-নিশাস্ত্।

* *

হে বোদ্ধা, সে বন্ধু হ'তে ধৌত কর করে,
যে তোমার শত্রু সহ সাহচর্য্য করে।

১১

তা না-বাশি দর্ জাহাঁ আন্দোহ্‌গিঁ,
আয্ হাসাদ্ দর্ রোয্‌গারে ক্যস্ ম-বিঁ।

* *

যদি এ সংসারে দিন আনন্দে হরিবে,
কারো সুসময়-হেতু ঈর্ষা না করিবে।

# নিষেধাজ্ঞা

১

চারপায়াঁ রা চু বিনি দর্ কাতার্,
দর্মিয়ানে শাঁ নেয়ায়ী যিন্হার্।

* *

পশুগণে শ্রেণীবদ্ধ হেরিবে যখন,
মধ্যে উহাদের নাহি যাবে কদাচন।

২

না-বাএদ্ বস্তন্ আন্দর্ চিয্ ও কাস্ দিল্,
কে দিল্ বর্ দাশ্তন্ কারেস্ত্ মুশ্কিল্।

* *

মুগ্ধ নাহি হবে কোন বস্তু-ব্যক্তি 'পরে,
কারণ, কঠিন কার্য্য ফিরান অন্তরে।

৩

মা-তাব্ আয়্ পার্সা রূ আয্ গুনাহ্গার্,
ব-বখ্শায়িন্দিগী দর্ ওয়ায়্ নযর্ কুন্।
আগার্ ম্যন্ না জওয়াঁ মর্দুম্ ব-কির্দার্,
তু বর্ ম্যন্ চুঁ জওয়াঁ-মর্দাঁ গুযার্ কুন্।

* *

পুণ্যবান্, পাপী হ'তে মুখ না ফিরাও।
ক্ষমাপূর্ণ নয়নেতে তার পানে চাও।
যদি আমি অকর্ম্মণ্য কার্য্যকারিতায়,
এস তুমি মোর দিকে মহতের প্রায়।

৪

লাফ্ সর্‌পাঞ্জিগি ও দাবীয়ে মর্‌দি ব-গুযার্,
আজিযে নাফ্‌স্ ফরো-মায়া চে মার্‌দে চে যানে।
গারাৎ আয্ দস্ত্ বর্-আয়েদ্ দাহানে শিরিঁ কুন্,
মর্‌দি আঁ নেস্ত্ কে মুশ্‌তে ব-যানি বর্ দাহানে।

* *

বীরত্বের, শকতির গর্ব্ব নাহি কর,
দুষ্ট রিপুদ্বারা ধ্বস্ত কি নারী কি নর!
পার যদি মুখ মিষ্ট কর জনেকের,
—মুখে ঘুসি মারা চিহ্ন নহেক বীরের।

৫

হাজতে খোদ্ রা জুয্ আয্ সুল্‌তাঁ ম-খাহ্,
চুঁ না-খাহি-ইয়াফ্‌ৎ আয্ দর্‌বাঁ ম-খাহ্।

* *

রাজা ভিন্ন কারো ঠাঁই যাচ্ঞা না করিবে,
না পাইলে, দ্বারবান্ কাছে না চাহিবে।

৬

আগার্ খুদ্ বর্-দরদ্ পেশানিয়ে পীল্,
না-মর্দস্ত্ আঁকে দর্ ওয়ায়্ মর্‌তুমি নেস্ত্।
বনি আদম্ সরাশ্‌ৎ আয্ খাক্ দারান্দ্,
আগার্ খাকী না-বাশাদ্ আদ্‌মি নেস্ত্।

* *

স্ববলে করিলে চূর্ণ মাতঙ্গের শির,
মনুষ্যত্ব না থাকিলে বীর সে তো নয়।
মৃত্তিকাগঠিত মনু-পুত্রের শরীর,
বিনয়ী না হ'লে সে যে 'মানুষ' না হয়!

৭

হর্‌কে মি-গোয়েদ্ বদিহায়ে তু ফাশ্,
দোস্ত্ মশ্‌মারশ্ বদো হাম্‌দম্ ম-বাশ্।

* *

যে জন তোমার দোষ করয়ে প্রচার,
বন্ধু ভেবে সাহচর্য্য না কর তাহার।

৮

দোস্তি হর্‌গিয্ ম-কুন্ বা বাদা-খার্,
আয্ চুনাঁ কাস্‌খেশ্‌তন্ রা দূর্ দার্।

* *

না কর মিত্রতা কভু সুরাসেবী সনে,
হেন জন হ'তে দূরে রাখিবে আপনে।

৯

আঁকে আয্ মর্‌তুম্ হামি-গিরাদ্ রেবা,
যিন্‌হার্ উরা না-গোয়ী মর্‌হাবা।

* *

যে করে লোকের কাছে কুশীদগ্রহণ,
ধন্যবাদ তারে নাহি দিবে কদাচন।

১০

দোস্ত্ মশ্‌মার্ আঁকে দর্ ন্যায়মৎ যনাদ্,
লাফে ইয়ারী ও বিরাদর্ খান্দ্‌গী।
দোস্ত্ আঁ দানম্ কে গিরাদ্ দস্তে দোস্ত্,
দর্ পেরেশাঁ হালি ও দর্ মান্দগী।

* *

সুখের যে সঙ্গী তব সম্পদের ইয়ার,
কভু না লইবে তারে বন্ধু ব'লে মানি'।
যে বান্ধব বান্ধবের করে উপকার
অসময়ে, তারে আমি বন্ধু ব'লে জানি।

১১

যে বে-বার্গী ম-কুন্ মাহ্‌তুদ্ আব্‌ওয়াবে তাহাম্মুল্ রা,
খোদা খোদ্ খান্‌সামানাস্ত্ আস্‌হাবে তওয়াকুল্ রা।

* *

অজন্মাবশতঃ তুমি ক'র না কখন
সঙ্কীর্ণ বা সীমাবদ্ধ ধৈর্য্যের অধ্যায়,

ধৈর্য্যশীল ব্যক্তি 'পরে তুষ্ট নিরঞ্জন ;
—বাহক হইয়া অন্ন তারে সে যোগায়।

১২

বর্ ছরে স্থলতাঁ ম-রও রুয়ে-শ্ মু-বিঁ,
গাঞ্জে কারুঁ গার্ দিহাদ্ সুয়েশ্ মু-বিঁ।

* *

রাজার দুয়ারে তুমি কর' না গমন,
নাহি কর তুমি তার মুখ দরশন।
দেয় যদি সে তোমায় 'কুবেরে'র ধন,
ফিরেও চেয়ো না তার পানে কদাচন।

১৩

হাজতে খোদ্ রা ম-জোয়্ আয্ যিশ্‌তে রুই,
আঁকে দারাদ্ রুয়ে খুব্ আয্ ওয়ায়্ ব-জোয়্।

* *

অপ্রিয়দর্শনে নাহি অভাব জানাবে,
সুদর্শন মুখ যার তার কাছে চাবে।

১৪

ওয়ামাশ্ ম-দেহ্ আঁকে বে-নামায্ আস্ত্,
গর্‌চে দাহানাশ্ যে ফাকা বায্ আস্ত্।
কু ফর্‌যে খোদা নমি-গুযারাদ্,
আয্ কর্‌যে তু নীয্ গম্ না-দারাদ্।

* *

নামাজী যে নহে কর্জ্জ নাহি দাও তায়,
হোলেও বদন তার ব্যাদিত ক্ষুধায়।
ফরজ আদায় সে যে করে না খোদার,
তোমারো করজে ভয় না রবে তাহার।

১৫

ম-কুন্ রহ্‌ম্ বর্ মর্দে বিস্‌য়ার্-খার্,
কে বিস্‌য়ার্-খারাস্ত্ বিস্‌য়ার্ খার্।
চু গাও আর্ হামি-বায়েদৎ ফর্‌বিহি,
চু খর্ তন্ ব-জওরে কাসাঁ দর্ দিহি।

* *

নাহি কর দয়া কভু বহুভুগ্‌জনে,
অতি সে লাঞ্ছিত অত্যভ্যস্ত যে ভোজনে।
ষণ্ডবৎ হ'তে যদি চাহ স্থূলকায়,
সবে নর-অত্যাচার গর্দ্দভের প্রায়।

১৬

বা মর্দুমে সহল্-গোয়্ দুশ্‌ওয়ার্ ম-গোয়্,
বা আঁকে দরে সোল্‌হ্ যন্দ্ জঙ্গ্ ম-জোয়্।

* *

নাহি কহ কটু কথা মৃদুভাষিজনে;
নাহি চাহ যুদ্ধ সন্ধি-অভিলাষী সনে।

১৭

ম-গো আন্দোহে খেশ্ বা দুশ্মনাঁ,
কে লাহওল্ গোয়েন্দ্ শাদি কুনাঁ।

* *

শক্রর নিকটে দুঃখ না কর প্রকাশ,
দিবে সে ধিক্কার শত প্রকাশি' উল্লাস।

১৮

জওয়াঁনে বা পিদার্ গুফ্ৎ আয় খেরাদ্‌মান্দ্,
মরা তা'লিম্ দেহ্ পীরানা এক পন্দ্।
ব-গুফ্‌তা নেক্‌মর্দি কুন্ না-চন্দাঁ,
কে গার্দাদ্ চিরা গুর্গে তেয্ দন্দাঁ।

* *

কহিল যুবক এক সম্বোধি' পিতায়,
"জ্ঞানিবৎ শিক্ষা এক দেন গো আমায়।"
কহিলেন, "দয়া নাহি দেখাবে এমন,
তীক্ষ্নদন্ত বৃক যাতে করে আক্রমণ।"

# আত্মদর্শন



১

আদ্‌মিরা আদ্‌মিয়াৎ লাযিমাস্ত্,
উ'দ্ রা গার্ বু না-বাশাদ্ হেযমাস্ত্।
আদ্‌মিয়াৎ গার্-ব-কুওয়াৎ মি-শুদে,
গাও ও খার্ আয্ আদ্‌মি বিহ্‌তর্ বুদে।
আদ্‌মিয়াৎ লাহ্‌মো শাহ্‌মো পোস্ত্ নেস্ত্,
আদ্‌মিয়াৎ জুয্ রেযায়ে দোস্ত্ নেস্ত্।

* *

মানবের তরে মনুষ্যত্ব প্রয়োজন,
চন্দন সুগন্ধ বিনা হইত ইন্ধন।
মনুষ্যত্ব শক্তি মাঝে রহিলে নিহিত,
মানব হইতে গো-গর্দ্দভ শ্রেষ্ঠ হ'ত!
মনুষ্যত্ব মাংস-মেদ-চর্ম্ম নাহি হয়,
—বিভুর সন্তুষ্টি বিনা অন্য কিছু নয়।

২

আন্দরুঁ আয্ তাআম্ খালি দার্,
তা দরো নূরে মা'রফৎ বিনি।

তিহি আয্ হিক্‌মতি ব-ইল্লাতে আঁ,
কে পূরি আয্ তা'ম্ তা বিনি।

* *

না পূরিয়া অন্নে শূন্য রাখহ উদর,
হেরিবে আত্মার আলো তাহার ভিতর
তত্ত্ববিবর্জ্জিত তুমি ইহারি কারণ,
আকণ্ঠ অন্নেতে তুমি কর যে পূরণ।

৩

আব্‌রো বাদ্ ও মাহ্ ও খুর্‌শেদ্,
ও ফালাক্ দর্ কার্ আন্দ্।
তা তু নানে ব-কাফ্ আরি,
ও ব-গফ্‌লৎ না-খুরি।
হামা আয্ বাহ্‌রে তু,
সর্‌গশ্‌তা ও ফর্‌মাঁ বর্‌দার্।
শর্‌তে ইন্‌সাফ্ না-বাশাদ্,
কে তু ফর্‌মাঁ না-বরি।

* *

মেঘ, বায়ু, শশাঙ্ক ও তপন, গগন
করিতেছে নিজ নিজ কর্ত্তব্যসাধন,
যাহাতে আহার্য্য নিজ করি' আহরণ
উদাসীনভাবে উহা না কর ভক্ষণ।

এ সকল শুধু তব সেবার কারণ
ব্যগ্রভাবে আজ্ঞাবহ রয়েছে কেমন!
ন্যায়বিচারের শর্ত্ত নহেক এমন,
তুমি নাহি করিবেক আদেশপালন।

৪

আগার্ ব-মোর্দ্ আদু জায়্ শাদ্‌মানি নেস্ত্,
কে যেন্দেগানিয়ে মা নীয্ জাবেদানী নেস্ত্।

* *

সুখের কারণ নহে শত্রু যদি মরে,
যেহেতু, আমারো আয়ু নহে চিরতরে।

৫

দোস্ত্ নয্ দিক্ তরায্ ম্যান্ ব-মানাস্ত্,
বীঁ আজব্ তর্ কে মনায্ ওয়ায়্ দূরাম্।
চে কুনাম্ বা-কে তওয়াঁ গুফ্‌ৎ কে উ,
দর্ কিনারে ম্যান্ ও ম্যান্ মহ্‌জুরম্।

* *

আমা হ'তে মিত্র মম নিকটে আমার!
কি আশ্চর্য্য! আমি তার হ'তে দূরে রহি!
সে যে মোর ক্রোড়ে!—আমি রহি দূরে তার!
—একথা কাহারে আমি কেমনে বা কহি!

৬

দর্ বস্তা ব-রূয়ে খুদ্ যে মর্‌দুম্,
তা য়্যাএব্ না-গোস্তারান্দ্ মারা।

দর্ বস্তা চে সুদ্ আলেমুল্ গ্যায়েব,
দানায় নিহাঁ ও আশ্ কারা।

* *

সম্মুখের লোক হ'তে বন্ধ করি দ্বার
অন্য কেহ দোষ যাতে না হেরে আমার !
দ্বারবন্ধে কিবা ফল ?—সর্ব্ববিৎজন
জানেন যা কিছু আছে প্রকাশ-গোপন !

৭

আয়্ গিরিফ্ তারে পায়ে বন্দে য়্যায়াল্,
দিগার্ আযাদিগি ম-বন্দ্ খ্যায়াল্।
গমে ফর্ যন্দ্ ও নান্ ও জামা ও কুৎ,
বাযাৎ আরাদ্ যে সির্ দর্ মল্ কুৎ।
হামা রোয্ ইত্তিফাক্ মি-সাযম্,
কে ব-শাব্ বা খোদায়ে পর্ দাযম্।
শব্ চু আক্ দে নামায্ বর্-বন্দম্,
চে খুরাদ্ বামদাদ্ ফর্ যন্দাম্।

* *

হে আবদ্ধ পুত্রপরিবারের মায়ায়,
মনে নাহি দিবে স্থান মুক্তির চিন্তায়।
পুত্রপরিবার, অন্নবস্ত্রের চিন্তায়
হইতে না দেয় তোরে স্বর্গদূতপ্রায়,
সমস্ত দিবস করি এই অভিপ্রায়,
'হইব বিভুর ধ্যানে তন্ময় নিশায়।'

কিন্তু রাত্রে চিন্তা করি উপাসনাকালে,
'সন্তানসন্ততি মোর কি খাবে সকালে'।

৮

ব-কওলে দুশ্‌মন্‌ প্যায়্‌মানে দোস্ত্‌ বেশ্‌কস্তি,
ববিঁ কে আয্‌ কেহ্‌ বুরিদি ও বাকেহ্‌ প্যায়্‌অস্তি

* *

শত্রুর কথায় তুমি বান্ধবের সনে
ভঙ্গ করিয়াছ বন্ধুত্বের অঙ্গীকার।
ভেবে দেখ, ত্যাগ করিয়াছ কোন্‌ জনে!
আর বন্ধুভাবে মিলিয়াছ সঙ্গে কার।

৯

য়্যায়্‌ কেনাআৎ তওয়াঁঙ্গারাম্‌ গরদাঁ,
কে ওরায়ে তু হীচ্‌ ন্যায়মৎ নেস্ত্‌।
কুঞ্জে সব্‌র্‌ এখ্‌তিয়ার্‌ লোক্‌মানাস্ত্‌,
হর্‌কেরা সব্‌র্‌ নেস্ত্‌ হিক্‌মৎ নেস্ত্‌।

* *

হে ধৈর্য্য, করহ তুমি মোরে ধনবান্‌,
আশিস্‌ নাহিক কিছু তোমার সমান।
ধৈর্য্য-ধরা 'লোক্‌মানে'র ছিল যে আচার;
ধৈর্য্য যার নাহি, মনীষিতা নাহি তার।

১০

কোহন্‌ খের্‌কয়ে খেশ্‌ প্যায়্‌রাস্তান্‌,
বেহ্‌ আয্‌ জাময়ে আরিএৎ খাস্তান্‌।

* *

সেরে লওয়া ভাল জীর্ণবস্ত্র আপনার
পরিধান করা চেয়ে জামা যাচিঞার।

১১

ম্যন্ আঁ মোরাম্ কে দর্ পায়েম্ বে-মালান্দ্,
না যাম্বুরম্ কে আয্ নেশম্ বে-নালান্দ্।
কুজা খুদ্ শুক্রে ইঁ নিয়ামৎ গুযারম্,
কে যোরে মর্দুম্-আযারি না-দারম্।

* *

আমি সেই পিপীলিকা, যারে এ ধরায়
দলিত চরণতলে করে সর্ব্বজন।
নহি ভীমরুল যার দংশন-ব্যথায়
দষ্টজনগণে হয় করিতে ক্রন্দন।
বিভুর এ কৃপা তরে আমি কি প্রকারে
কৃতজ্ঞতা নিজ হায়! পারি প্রকাশিতে।
যন্ত্রণা দিবার মোর সাধ্য নাহি কারে
—ক্ষমতাবিহীন হ'য়ে রত রহি হিতে।

১২

না-খোরাদ্ শের্ নীম্ খোর্দয়ে সগ্,
গার্ ব-সখ্তি ব-মিরাদ্ আন্দর্ গার্।
তন্ ব-বেচারেগী ও গোর্সনেগি,
ব-নেহ্ ও দস্ত্ পেশে সেফ্লা ম-দার্।

* *

কুকুরের উচ্ছিষ্ট শার্দ্দূল নাহি খায়,
যদিচ সে মরে গর্ত্তে দারুণ ক্ষুধায়।
ক্ষুধা ও অভাব মেনে লও নিজ 'পর,
—নীচজনে না দেখাও যাচিঞার কর।

১৩

বুযুর্গাশ্ না-খাহান্দ্ আহ্‌লে খেরাদ্,
কে নামে বুযুর্গা ব-যেশ্‌তি বুরাদ্।

* *

মন্দভাবে নাম গুরুজনের যে লয়,
জ্ঞানিজন তাহারে মহৎ নাহি কয়।

১৪

ইঁ হামা হীচাস্ত্ চুঁ মি-বোগ্‌যারাদ্,
বখ্‌তো তখ্‌তো আম্‌রো নিহি ও গীর্ দার্।
নামে নেকে রাফ্‌তাগাঁ যায়া ম-কুন্,
তা বে-মানাদ্ নামে নেকাৎ পায়েদার্।

* *

এ সব নগণ্য যদি হয় হস্তচ্যুত
—ভাগ্য, রাজ্য, প্রভুত্ব, নিষেধ, আজ্ঞা যত,
সুনাম না নাশ তার, গিয়াছে যে মরে;
সুনাম তোমার তবে রবে চিরতরে।

১৫

বসা নাম্ নেকোয়্ পঞ্জাহ্ সাল্,
কে এক্ নাম্ বিশ্‌তাশ্ কুনাদ্ পায়্‌মাল্।

* *

পঞ্চাশ বর্ষের আছে সুনাম এমন
দোষ এক করে তার বিনাশ সাধন

১৬

সঙ্গে ব-চন্দ্‌ সাল্‌ শওয়াদ্‌ লা'ল্‌ পারায়ে,
যিন্‌হার্‌ তা ব-এক্‌ নফাসশ্‌ নশ্‌কনি ব-সঙ্গ্‌।

* *

বহুবর্ষে যে প্রস্তর মণিরূপ ধরে,
নিমিষে উহারে চূর্ণ না কর প্রস্তরে।

১৭

নানম্‌ আফ্‌যুদ্‌ ও আব্‌রূএম্‌ কাস্ত্‌,
বেন্‌ওয়ায়ী বেহ্‌ আয্‌ মুযল্লতে খাস্ত্‌।

* *

অন্ন মোর বৃদ্ধি হ'ল মান হ্রাস পেয়ে;
—দৈন শ্রেয় যাচিঙ্গার অপযশঃ চেয়ে।

১৮

হস্ত্রূচে আয্‌ তুনাঁ ব-মেন্নাৎ খাস্তি,
দর্‌ তন্‌ আফ্‌যুদি ও আয্‌ জাঁ কাস্তি।

* *

কাঁদিয়া যা পাও তুমি নীচের নিকটে,
দেহ বৃদ্ধি পায় তাতে, মান কিন্তু ঘটে।

# প্রকৃত-জ্ঞানের অভাব

১

তা' না বর্ ম্যান্ ম-যান্ ব-স্থরতে যিশ্‌ৎ,
আয়্ তিহি আয্ ফযিলৎ ও ইন্‌সাফ্।
তন বুওয়াদ্ চুঁ গিলাফ্ ও জাঁ শামশের্,
কার্ শামশের্ মি-কুনাদ্ না গিলাফ্।

* *

ব্যঙ্গোক্তি ক'র না মোর কুরূপের 'পরে
ওহে ও মাহাত্ম্যহীন, ওহে অবিচারি!
দেহ কোষ সম প্রাণ-তরবারি ধরে;
কার্য্য করে কোষ কিম্বা করে তরবারি?

২

ব-রোয্‌গারে সালামৎ শিকস্তগাঁ দর্‌ইয়াব্,
কে জব্‌রে খাতিরে মিস্‌কি বলা ব-গর্‌দানাদ্।
চু সায়েল্ আয্ তু ব-যারি তলব্ কুনাদ্ চিযে,
ব-দেহ্ ও গর্ না সেতমগর্ ব-যোর্ বস্তানাদ্।

* *

অবস্থাহীনেরে চেন সম্পদাবস্থায়;
দরিদ্রের মনস্তুষ্টি বিপত্তি নিবারে।

কেহ যদি কেঁদে তব ঠাঁই কিছু চায়,
দিবে, নৈলে অত্যাচারী লবে অত্যাচারে

৩

গর্ গয়ানদাৎ রসদ্ যে খল্ক্ ম-রাঞ্জ্,
কে না রাহাৎ রসদ্ যে খাল্ক্ না রাঞ্জ্।
আয্ খোদা দাঁ খিলাফ্ দুশ্মন্ ও দোস্ত্,
কে দিলে হর্ দো দর্ তাসারুফে ওস্ত্।
গার্চে তীর্ আয্ কামাঁ হামি-গুযারাদ্,
আয্ কামাঁদার্ বিনাদ্ আহ্লে খিরাদ্।

* *

কারো হ'তে কষ্ট পেয়ে রুষ্ট নাহি হবে,
সুখদুঃখ কভু দিতে না পারে মানবে।
শত্রুমিত্রে জানিবে বিরুদ্ধ বিধাতার,
উভয়ের চিত্ত আছে কর্ত্তৃত্বে তাহার।
ধনু হ'তে সত্য তীর বহির্গত হয়,
ধানুকীরে সুধীজন তার হেতু কয়।

৪

মওলবি গাশ্তি ও আগাহ্ নেস্তি,
খুদ্ কুজা ও আফ্ কুজা ও কিস্তি।

* *

বিদ্বান্ হইলে তুমি, কিন্তু না জানিলে
কে তুমি, কোথায় তুমি, কোথা হ'তে এলে!

৫

না-মর্‌দাস্ত্‌ আঁ ব-নয্‌দিকে খেরাদ্‌মন্দ্‌,
কেহ্‌ বা পীলে দমাঁ প্যায়্‌কার্‌ জোয়েদ্‌।
ব্যলে মর্‌দ্‌ আঁ কসাস্ত্‌ আয্‌ রূয়ে তহ্‌কিক্‌,
কে চুঁ খশ্‌ম্‌ আয়েদাশ্‌ বাতেল্‌ না-গোয়েদ্‌।

* *

সে জন পুরুষ নহে বিজ্ঞজন মতে,
মত্তকরী সনে যুদ্ধ চাহে যে করিতে।
যথার্থ ই সুবিচারে পুরুষ সে জন,
ক্রোধকালে যে না কহে অসত্য বচন।

৬

মিয়াঁনে দো ক্যস্‌ জঙ্গ্‌ চুঁ আতশাস্ত্‌,
সুখন্‌চিন্‌ বদ্‌-বখ্‌ৎ হিযম্‌ কশাস্ত্‌।
কুনান্দ্‌ ইঁ ও আঁ খুশ্‌ দিগার্‌ বারা-দিল্‌,
ওয়ায়্‌ আন্দর্‌ মিয়াঁ কোর্‌-বখ্‌ৎ ও খাজিল্‌।
মিয়াঁনে দো ক্যস্‌ আতশ্‌ আফ্‌রোখ্‌তান্‌,
না-আক্‌লাস্ত্‌ ও খুদ্‌ দর্‌মিয়াঁ সোখ্‌তান্‌।

* *

দুইজন মাঝে যুদ্ধ অনলের প্রায়;
হতভাগ্য কুচ্ছাকারী ইন্ধন যোগায়।
সদ্ভাব উভয় মধ্যে হ'লে পুনরায়,
উভয়ের মাঝে হতভাগ্য লজ্জা পায়।

দুইজন মাঝে অগ্নি করি' প্রজ্বলন,
তাহে দগ্ধ নাহি হয় কোন জ্ঞানিজন।

৭

না-শায়েদ্ ব্যানি আদমে খাক্‌যাদ্,
কে দর্ সার্ কুনাদ্ কেব্‌র্ ও তুন্দি ও বাদ্।
তুরা বা-চুনি তুন্দি ও সর্‌কশি,
না-পিন্দারম্ আয্ খাকী আয্ আতশী।

* *

মনু-পুত্র মৃত্তিকায় সৃষ্ট দেহ যার,
উচিত না করা দ্বেষ-ক্রোধ-গর্ব্ব তার।
হেরিয়া তোমায় হেন ক্রোধী-অত্যাচারী
মৃত্তিকা কি অগ্নিজাত বুঝিতে না পারি!

৮

আগার্ খুদ্ বর্-দরদ্ পেশানিয়ে পীল্,
না-মর্দস্ত্ আঁকে দর্ ওয়ায্ মর্দুমি নেস্ত্।
বনি আদম্ সরাশ্ৎ আয্ খাক্ দারান্দ্,
আগার্ খাকী না-বাশাদ্ আদ্‌মি নেস্ত্।

* *

স্ববলে করিলে চূর্ণ মাতঙ্গের শির,
মনুষ্যত্ব না থাকিলে বীর সে ত নয়।
মৃত্তিকাগঠিত মনু-পুত্রের শরীর,
বিনয়ী না হ'লে সে যে 'মানুষ' না হয়!

৯

দর্ খাকে বিলিকা ব-রসিদাম্ ব-আ'বেদে,
গুফ্তাম্ মরা ব-তর্বিয়াৎ আয্ জিহ্ল্ পাক্ কুন্।
গুফ্তা বে-রও চু খাক্ তাহাম্মোল্ কুন্ আয় ফকিহ্,
ইয়া হর্চে খান্দয়ী হামা দর্ যেরে খাক্ কুন্।

* *

কৈনু সাধকের কাছে গিয়া 'বলিকানে',
"মূর্খতা নিবার মোর উপদেশদানে।"
কহিলেন,"সবে সব মৃত্তিকার মত,
নতুবা, যা পড়িয়াছ কর ভূপ্রোথিত !"

১০

না-বিনি কে পেশে খোদাওন্দে জাহ্,
সাতাএশ্ কুনা দস্ত্ বর্ বর্ নিহাদ্।
আগার্ রোয্গারশ্ দর-আরদ্ যে পায়্,
হামা আলমাশ্ পায়্ বর্ সর্ নিহাদ্।

* *

দেখ নি কি ?—ধনীর সম্মুখে কতজন
প্রশংসা করিয়া বক্ষোপরে রাখে হাত;
কিন্তু কালক্রমে তার হইলে পতন,
সকলে মস্তকে তাঁর করে পদাঘাত।

১১

দ্যারি বাহ্র্ জুয্ মার্দে দায়ী না-রফ্ৎ,
গুম্ আঁ শুদ্ কে দোম্বাল্ রায়ী না-রফ্ৎ।

খিলাফে প্যায়াম্বর্ ক্যসে রাহ্ গুযিদ্,
কে হরগিয্ ব-মন্‌যিল্ না-খাহাদ্ রসিদ্।

* *

কর্ণধার বিনা কে এ সিন্ধুপারে যায়!
—পালকবিহীন মেষ পথ যে হারায়।
'নবী'র নিষিদ্ধ পথ করে যে গ্রহণ,
অভিপ্রেত স্থানে সে না পৌঁছে কদাচন।

১২

ক্যসানে কে যিঁ রাহ্ বর্‌গাশ্‌তা আন্দ্,
ব-রফ্‌তান্দ্ ও বিস্‌য়ার্ সর্-গাশ্‌তা আন্দ্।

* *

যে জন এ পথ ছাড়ি' অন্যপথে যায়,
ভ্রষ্ট সে যে!—কষ্ট পায় অতীবমাত্রায়।

১৩

আঁ ক্যস্ কে তওয়াঙ্গারাৎ নমি-গর্‌দানাদ্,
উ মস্‌লহতে তু আয্ তু বিহ্‌তর্ দানাদ্।

* *

যে জন তোমারে নাহি করে ধনবান্,
তব তত্ত্বে তোমা হ'তে বেশী তার জ্ঞান।

১৪

নেক্ সহ্‌লাস্ত্ যিন্দা বে-জাঁ কার্দ্,
কুশ্‌তা রা বায্ যিন্দা না-তওয়াঁ কার্দ্।

শর্‌তে আক্‌লাস্ত্‌ সব্‌রে তীর্‌ আন্দায্‌,
কে চু রাফ্‌ৎ আয্‌ কামাঁ নেয়াএদ্‌ বায্‌।

* *

কষ্ট নাহি জীবিতেরে নির্জ্জীব করায়;
মৃতেরে জীবিত পুনঃ করা নাহি যায়।
তীরনিক্ষেপণে শর্ত্ত ধৈর্য্যাবলম্বন;
যে হেতু, নিক্ষিপ্ত তীর না ফিরে কখন।

১৫

আমীয়ে নাদাঁ পেরেশাঁ রোয্‌গার্‌,
বেহ্‌ যে দানাশ্‌মান্দে না-পর্‌হেয্‌গার্‌।
কাঁ ব-নাবিনায়ী আয্‌ রাহ্‌ উফ্‌তাদ্‌,
বীঁ দো চশ্‌মাশ্‌ বুদ্‌ ও দর্‌ চাহ্‌ উফ্‌তাদ্‌।

* *

কষ্টে নিপতিত মূর্খজন শ্রেষ্ঠতর
চেয়ে অসংযত বিজ্ঞ বুদ্ধিমান্‌ নর।
কারণ, সে পড়ে কূপে দৃষ্টিহীনতায়,
আর এ দু চক্ষু সত্ত্বে পড়ে ইন্দারায়।

১৬

ব-দোযাদ্‌ শরহ্‌ দিদয়ে হোশ্‌মান্দ্‌,
দর্‌ আরাদ্‌ তামা' মুর্গো মাহি ব-বন্দ্‌।

* *

বন্ধ করে দেয় লোভ বোদ্ধার নয়ন ;
লোভ পক্ষী-মীনে জালে করে আনয়ন।

১৭

হর্‌কে নান্‌ আয্‌ আমলে খেশ্‌ খুরাদ্‌,
মিন্নতে হাতেমে তায়ী না-বুরাদ্‌।

* *

স্বশ্রমে জীবিকা নিজ করে যে অর্জ্জন,
'হাতেমে'র * দান নাহি করে সে গ্রহণ।

১৮

পিসারে রা পিদার্‌ অসিয়ৎ কার্দ্‌,
ক্যায্‌ জওয়াঁ মরদ্‌ ইয়াদ্‌গীর্‌ ইঁ পন্দ্‌।
হর্‌কে বা আহ্‌লে খুদ্‌ উফা না কুনাদ্‌,
না-শওয়াদ্‌ দোস্ত্‌ রুই ও দানাশ্‌মন্দ্‌।

* *

উপদেশ দিয়া পিতা তনয়ে আপন
কহিল, "হে যুবা, ইহা রাখিও স্মরণ,
না করে যে জন স্বজনের উপকার,
নহেক সে বোদ্ধা—যোগ্য বন্ধু হইবার !"

২৯

হর্‌চে দাদি দর্‌ রহে হক্‌ আনে তোস্ত্‌,
আঁচে মাঁদ্‌ আয্‌ তু বালায়ে জানে তোস্ত্‌।

---

* দাতা কর্ণের ন্যায় একজন বিখ্যাত দানবীর।

মাল্ ও আওলাদৎ ব-মানি দুশ্‌মানান্দ্,
গার্‌চে নয্‌দিকে তু চশ্‌মে রওশনান্দ্।

* *

তোমারি তা পুণ্যার্থে যা দাও দান করি,
রাখ যাহা তাহা তব জীবনের অরি।
পুত্র অর্থ প্রকৃতার্থে শত্রু ভয়ঙ্কর!
যদিচ সাক্ষাতে তব চক্ষুঃতৃপ্তিকর।

২০

আয্ খোদা না-বুওয়াদ্ রওয়া জুস্তান্ গেনা,
হস্ত্ মোমেন্ রা গেনা রাঞ্জ্ ও এনা।
হর্‌কে বা আন্দক্ যে হক্ রাযি শওয়াদ্,
হাজেতে উ রা খোদা কাযি শওয়াদ্।

* *

না কর বিভুর ঠাঁই ধনের প্রার্থনা,
—মোমেনের তরে ধন অভাব-যন্ত্রণা।
বিভু হ'তে স্বল্পে যেবা পরিতুষ্ট রয়,
বিভু তার অভাব-পূরণকারী হয়!

২১

দো আকেল্ রা না-বাশাদ্ কীন্ ও প্যায়্‌কার্,
না দানায়ে সতেযদ্ বা সুবক্‌সার্।
আগার্ না-দাঁ ব-ওয়াহ্‌শৎ সখ্‌ৎ গোয়েদ্,
খরাদ্‌মন্দাশ্ ব-নরমি দিল্ ব-জোয়েদ্।

ওগার্ দর্ হর্ দো জানেব্ জাহেলানান্দ্,
আগার্ যিঞ্জির্ বাশাদ্ বুগ্সিলানান্দ্।
একে রা যিশ্‌ৎ খোয়ে দাদ্ তুশ্‌নাম্,
তাহাম্মোল্ কার্দ্ ও গুফ্‌ৎ আয়্ নেক্ ফর্‌জাম্
ব-তর্ আনম্ কে খাহি গুফ্‌ৎ আনি,
কে দানম্ য়্যাএবে ম্যন্ চুঁ ম্যন্ না-দানি।

* *

দ্বন্দ্ব-ঈর্ষ্যা নাহি করে দুইটী বোদ্ধায়,
অজ্ঞ সনে বিজ্ঞজন যুদ্ধ নাহি চায়।
মূর্খ যদি ক্রোধভরে কটু কথা কয়,
বোদ্ধা নম্রতায় তার তোষেন হৃদয়।
আর যদি বুদ্ধিহীন হয় উভদল,
ভগ্ন করে হইলেও লোহার শিকল।
এক দুষ্টজন গালি করিল বর্ষণ;
সহ্য করি' জ্ঞানী কহিলেন, "হে সুজন,
কহিলে যা তুমি, আমি নিকৃষ্ট তাহার,
তোমা চেয়ে জানি আমি কি দোষ আমার।"

২২

হর্‌কেরা জাহ্ ও দওলাতাস্ত্ বদাঁ,
খাতেরে খস্তা দর্ না-খাহাদ্ ইয়াফ্‌ৎ।
খবরশ্ দেহ্ কে হীচ্ দওলৎ ও জাহ্,
ব-সরায়ে দিগার্ না-খাহাদ্ ইয়াফ্‌ৎ।

* *

সম্মান ও ধনৈশ্বর্য্য আছে যে জনার,
সে না জিজ্ঞাসিলে দীনে, কি দুঃখ তাহার।
বল তারে আর কোন মর্য্যাদা ও ধন
অপরের গৃহে নাহি পাবে কদাচন।

২৩

ত্যনদোরস্তাঁরা না বাশাদ্ দর্‌দে রেশ্,
জুয্ ব-হাম্‌দার্‌দি না-গোয়েম্ দর্‌দে খেশ্।
গুফ্‌তান্ আয্ যাম্‌বুর্ বে-হাসেল্ বুওয়াদ্,
বা একে হুর্ ওম্‌রে খুদ্ না-খুর্দা নেশ্।
তা তুরা হালে না-বাশাদ্ হাম্‌চু মা,
হালে মা বাশাদ্ তুরা আফ্‌সানা পেশ্।

* *

সুস্থকায় নাহি জানে ক্ষতের বেদনা;
সহৃদয় বিনা কারে এ দুঃখ ক'ব না।
বোল্‌তার কথা তারে বলাই যে ভুল,
জীবনে যাহার দেহে ফুটে নাই হুল।
দশা তব মোর প্রায় না হবে যাবৎ,
তোমার নিকটে মোর দশা গল্পবৎ।

২৪

হর্‌কে গ্যার্‌দন্ ব-দাওয়া আফ্‌রাযাদ্,
খেশ্‌তন্ রা ব-গ্যার্‌দন্ আন্দাযাদ্।

* *

দাবি করি' যেবা করে গ্রীবা উত্তোলিত,
নতগ্রীব হ'য়ে হয় আপনি পতিত।

২৫

আয়্‌কে মোশ্‌তাকে মন্‌যলি মশ্‌তাব্‌,
পন্দে ম্যন্‌ কার্‌ বন্দ্‌ ও সব্‌র্‌ আমোয্‌।
আস্পে তাযি দো তাগ্‌ রওয়াদ্‌ ব-শেতাব্‌,
উশ্‌তর্‌ আহেস্তা মি-রওয়াদ্‌ শ্যব্‌ ও রোয্‌।

* *

গন্তব্য স্থানের ওহে অভিলাষিজন,
পথ-অতিক্রমে দৌড়ি' না কর গমন।
মম উপদেশ মতে কার্য্য যদি কর,
—ত্বরা নাহি করি' তার তরে ধৈর্য্য ধর।
তেজস্বী ঘোটক দ্রুত করিয়া গমন
সমর্থ করিতে দুইবার আক্রমণ।
উষ্ট্র কিন্তু মৃদুমন্দগতিতে আপন
সমভাবে দিবারাত্র করয়ে গমন।

২৬

এল্‌ম্‌ চন্দাঁকে বেঁশ্‌তর্‌ খানি,
চুঁ আমল্‌ দর্‌ তু নেস্ত্‌ না-দানি।
না মুহাক্কাক্‌ বুওদ্‌ না দানশ্‌মন্দ্‌,
চার্‌পায়ে বরূ কেতাবে চন্দ্‌।

আঁা তিহি মগ্‌য্‌রা চে এল্‌ম্‌ ও খবর্‌,
কে বরূ হেযমাস্ত্‌ ইয়া দফ্‌তর্‌।

* *

যতই অধিক বিদ্যা কর উপার্জ্জন,
শিক্ষারূপ কার্য্য বিনা তুমি মুর্খজন।
নাহি হবে জ্ঞানী নাহি হবে বিবেচক,
—চতুষ্পদ-পৃষ্ঠে যথা কতেক পুস্তক।
সেই অজ্ঞানের কিবা জ্ঞান অবগতি,
আছে তার পৃষ্ঠোপরে ইন্ধন কি পুঁথি।

২৭

আগার্‌ রোযি ব-দানাশ্‌ দর্‌-ফযুদে,
যে নাদাঁ তাঙ্গ্‌-রোযিতর্‌ না-বুদে।
ব-নাদানাঁ চুনাঁ রোযি রসানদ্‌,
কে দানা আন্দর্‌ আঁা হায়্‌রাঁ বে-মানদ্‌।

* *

অন্নের প্রাচুর্য্য যদি বুদ্ধি হেতু হ'ত,
স্বল্পান্ন না হ'ত কেহ নির্ব্বোধের মত।
মূর্খেরে যে ভাবে অন্ন দেয় সেইজন,
বোদ্ধ্‌গণ ভেবে তাহা হতবুদ্ধি হন্‌।

২৮

তা মর্দ্‌ সুখন্‌ না-গুফ্‌তা বাশাদ্‌,
য়্যাএব্‌ ও হুনারাশ্‌ নহোফ্‌তা বাশাদ্‌

হর্ বেশা গুমাঁ ম বর্ কে খালিস্ত্,
বাশাদ্ কে পলঙ্গ্ খুফ্তা বাশাদ্।

* *

যাবৎ মানব নাহি কথাবার্ত্তা কয়,
তাবৎ তাহার দোষগুণ গুপ্ত রয়।
না কর ধারণা শূন্য রহে প্রতিবন,
—থাকিতেও পারে ব্যাঘ্র করিয়া শয়ন।

২৯

ব-মর্দুম্ দ্যরিঁ মওজে দর্য়্যায়্ খুঁ,
ক্যয্ ও ক্যস্ না-বোর্দাস্ত্ কিশ্তি বেরুঁ।

* *

এ ভয়াল বারিধির তরঙ্গ হইতে
পারে নি বীরত্বে কেহ তরি উদ্ধারিতে

৩০

তর্কে আহ্সানে খাজা আওলাতর্,
কাহ্তেমালে জাফায় বওয়াবাঁ।
ব-তামান্নায় গোশ্ৎ মোর্দন্ বেহ্,
কে তাকাযায় যেশ্ৎ কাসাবাঁ।

* *

ত্যাগ করা ভাল গৃহস্বামীর করুণা
সহ্য করা চেয়ে দ্বারবানের তাড়না।

মরণ মঙ্গল সাধে মাংস ভক্ষণের
সহা চেয়ে কর্কশ তাগাদা কসাইএর।

৩১

মর্দকে খোশ্‌ক্‌ মগ্‌য্‌ রা দিদম্‌,
রফ্‌তা দর্‌ পুস্তিনে সাহেবে জাহ্‌।
গুফ্‌তম্‌ আয়্‌ খাজা গার্‌ তু বদ্‌-বখ্‌তি,
মর্দুমে নেক্‌-বখ্‌ৎ রা চে গুনাহ্‌।

* *

বুদ্ধিহীন জনে এক করিনু দর্শন,
করিতেছে কুচ্ছ এক সম্মানী জনের।
কৈনু, 'তুমি হও যদি ভাগ্যহীন জন,
কিবা অপরাধ ভাগ্যবান্‌ মানবের।'

৩২

ফারামুশাৎ না কার্দ ঈজাদ্‌ দর্‌া হাল্‌,
কে বুদি নুৎফয়ে মদ্‌ফুঁ ও মদ্‌হোশ্‌।
রওয়ানাৎ দাদ্‌ ও তাব্‌' ও আক্‌লো এদ্‌রাক্‌,
জামাল্‌ ও নুৎকো রায়ো ফেক্‌রাতো হোশ্‌।
দহ্‌ আঙ্গোশ্‌তাৎ মোরাক্কাব্‌ কার্দ বর্‌ কফ
দো বাযুয়েৎ মোরাক্কাব্‌ সাখ্‌ৎ বর্‌ দোশ্‌।
কনুঁ পিন্দারি য়্যায়্‌ না-চিয্‌ হেম্মৎ,
কে খাহেদ্‌ কার্‌দানাৎ রোযি ফরামোশ্‌।



তখনও বিভু ভুলি' না ছিল তোমায়,
—ছিলে যবে মাতৃগর্ভে অজ্ঞানাবস্থায়।
দিল তোমা প্রাণ, মন, বুদ্ধি, বিবেচনা,
আয়ু, বাক্‌শক্তি, রূপ, চিন্তা, ও ধারণা।
সৃজিল অঙ্গুলি দশ তব দুই করে,
আর জুড়ি' দিল দুটী বাহু স্কন্ধোপরে।
হে সাহসহীন, তুই ভাবিস্ এখন
'অন্ন দিতে তোরে তার হবে বিস্মরণ!'

# সংযুক্তি

১

ইম্‌রোয্‌ ব-কোশ্‌ চু মি-তওয়াঁ কোশ্‌ৎ,
কাতশ্‌ চু বুলান্দ্‌ শুদ্‌ জাহাঁ সোখ্‌ৎ।

* *

যাহা পার কর তাহা অদ্য নির্ব্বাপিত,
অগ্নি বৃদ্ধি পেলে ক্ষিতি হবে ভস্মীভূত।

২

আযাঁ কায্‌ তু তার্‌সাদ্‌ বে-তার্‌স্‌ আয়্‌ হাকিম্‌,
আগার্‌ বা চন্‌সদ্‌ বর্‌আয়ী ব-জঙ্গ্‌।
আযাঁ মার্‌ বর্‌ পায়ে রায়ি' যনাদ্‌,
কে তার্‌সদ্‌ সরাশ্‌ রা ব-কুবদ্‌ ব-সঙ্গ্‌।

* *

ডর তুমি তারে জ্ঞানি, ডরে যে তোমায়,
পরাজিলে রণে তার মত শত নরে।
এই হেতু, দংশে সর্প রাখালের পায়,
প্রস্তরে সে পাছে তার শির চূর্ণ করে।

৩

আয়্ পিসার্ হর্‌গিয্ ম-রাও তন্‌হা সফর্,
বাশাদাৎ রাফ্‌তান্ সফর্ তন্‌হা খতর্।

* *

হে পুত্র, একাকী নাহি কর পর্য্যটন,
বিঘ্ন ঘটে একাকী যে করিলে ভ্রমণ।

৪

মার্‌দে বায়েদ্ কে হিরাসাঁ না-শওয়াদ্,
মুশ্‌কিলে নেস্ত্ কে আসাঁ না-শওয়াদ্।

* *

পুরুষ নৈরাশ্যে যেন নাহি পায় ভয়,
সঙ্কট এমন নাহি উদ্ধার না হয়।

৫

গার্ হুনার্‌মান্দে যে আওবাশ্ জাফায়ে বিনাদ্,
তা দিলে খেশ্ ন্যায়াযারাদ্ ও দর্‌হম্ না-শওয়াদ্।
সঙ্গে বদ্ গওহর্ আগার্ কাসয়ে যার্‌রিঁ শেকনদ্,
কীমতে সঙ্গ্ না-ইয়েফ্‌যাএদ্ ও যার্ কম্ না-শওয়াদ্।

* *

কুজন জ্ঞানীরে যদি করে নির্য্যাতন,
ক্ষুব্ধচিত্ত যেন সে না হয় কদাচন।
শিলে যদি স্বর্ণপাত্র ভাঙ্গে কোন ক্রমে,
বাড়ে না শিলের মূল্য, স্বর্ণ নাহি কমে।

৬

রাহে রাস্ত্ বে-রাও আগার্‌চে দূরাস্ত্,
যানে কাহ্‌বা ম-কুন্ আগার্‌চে হুরাস্ত্।

* *

হইলেও দূর, যাও ঠিক পথ ধরি';
না কর কুলটা পত্নী, হ'লেও অপ্সরী।

৭

খানা গার্ তান্‌হা ও তারিকাৎ বুওয়াদ্,
মুনাসে বায়েদ্ কে নয্‌দিকাৎ বুওয়াদ্।

* *

গৃহ যদি হয় জনশূন্য অন্ধকার,
থাকা চাই মিত্র এক নিকটে তোমার।

৮

ওয়াক্তে যরুরাৎ চৃ না মানদ্ গোরেয্,
দস্ত্ ব-গিরাদ্ স্যরে শাম্‌শের্ তেয্।

* *

সময়ে পলাতে যবে পথ নাহি রয়,
কর তীক্ষ্ণ তরবারি-শির ধরে লয়।

৯

ব-দিদারে মর্দুম্ শুদান্ য়্যাএব্ নেস্ত্,
ওলেকেন্ না-চান্দাঁকে গোয়েন্দ্ ব্যস্।

আগার্ খেশ্‌তন্ রা মালামৎ কুনি,
মালামৎ ন্যায়াএদ্ শনিদান্ যে ক্যস্।

* *

কাহার সাক্ষাৎ-হেতু যাওয়া মন্দ নয়,
কিন্তু এত নহে যাতে 'আর না!' সে কয়।
নিজেকেই নিজে যদি কর তিরস্কার,
হইবে না শুনিবারে তিরস্কার কার।

১০

ম-নিশিঁ তুরশ্ আয্ গার্‌দাশে আইয়াম্ কে সব্‌র্,
তল্‌খাস্ত্ ওলেকিন্ ব্যরে শিরিঁ দারদ্।

* *

গ্রহচক্রে পড়ি' নাহি হইবে বিরক্ত;
ধৈর্য্যফল মিষ্ট, ধৈর্য হইলেও তিক্ত।

১১

দর্‌য়্যাব্ কনুঁ কে ন্যায়ামতৎ হস্ত্ ব-দস্ত্,
কাঁ দওলৎ ও মুল্‌ক্ মি-রওয়াদ্ দস্ত্‌ ব-দস্ত।

* *

চেন! ধনৈশ্বর্য্য এবে আছ তব করে,
রাজ্য-ধন যায় হস্ত হ'তে হস্তান্তরে।

১২

গার্‌চে বেরুঁ যে রিয্‌ক্ না-তওয়াঁ খুর্‌দ্,
দর্ তলব্ কাহিলি না-বায়েদ্ কর্‌দ্।

গা'ওয়াস্ গার্ আন্দেশা কুনাদ্ কামে নাহাঙ্গ
হর্‌গিষ্ না-কুনাদ্ দুর্‌রে গিরাঁমায়া ব-চঙ্গ ।

* *

বরাদ্দের বেশী অন্ন না পেলেও খেতে,
আলস্য না করা চাই উহা উপার্জ্জিতে।
ডুবরী কুম্ভীর নক্রে যদি ভয় করে,
কদাচ দুর্লভ মুক্তা নাহি পায় করে।

১৩

না হর্ জায়্ মর্‌কব্ তওয়াঁ তাখ্‌তন্,
কে জাহা সিপর্ বায়েদ্ আন্দাখ্‌তন্।

* *

সর্ব্বত্র সম্ভব নহে অশ্বের ধাবন,
স্থানভেদে ঢাল করা চাই নিক্ষেপণ।

১৪

রাস্তি মুজবে রিযায় খোদাস্ত
ক্যস্ না-দিদাম্ কে গুম্ শুদ্ আয্ রাহে রাস্ত্।

* *

সত্যতাই ঈশ্বরের তুষ্টির কারণ ;
সত্যপথে হেরি নাই কাহারো পতন।

১৫

ফাকা আরাদ্ খাবে বিস্‌য়ার্ আয্ পিসার্,
খাব্ কম্ কুন্ বাশ্ বেদার্ আয্ পিসার্।

* *

অতিনিদ্রা ওহে পুত্র, আনে অনশন,
নিদ্রা কম কর পুত্র, কর জাগরণ।

১৬

রেযেয়ে নাঁরা মা-য়্যাফ্ গান্ধযের্ পায়্,
গার্ হামি-খাহি তু নেয়ামৎ আয্ খোদায়।

* *

রুটিখণ্ড দলিত না করিও স্বপদে,
বিভু ঠাঁই যদি তুমি চাহ স্বসম্পদে।

১৭

চু জাঙ্গ্ আওরি বা ক্যসে বর্-সতেয্,
কে আয্ ওয়ায় গুযিরাৎ বুওদ্ ইয়া গোরেয্।

* *

যুঝ তার সনে যবে যুঝিবারে চাও,
পরাজিতে পার যারে, নতুবা পলাও।

১৮

চু পোর্ খাস্ বিনি তাহাম্মোল্ বিয়ার্,
কে সহ্লে ব-বন্দাদ্ দরে কার্যার্।
ব-শিরিঁ যবানি ও লুৎফো খুশি,
তওয়াঁনি কে পীলে ব-মুয়ে ক্যশি।
লতাফৎ কুন্ আঁজা কে বিনি সতেয্,
না-বুর্রাদ্ ক্যযে নার্ম্ রা তেগে তেয্।

* *

যুদ্ধ হেরি' পরিচয় দিবে ধীরতার,
নম্রতায় আবদ্ধ যে করে যুদ্ধ-দ্বার।
মিষ্টভাষে, নম্রতায়, দয়া ও হরষে
পার তুমি করা এক আকর্ষিতে কেশে।
কারো মধ্যে ক্রুদ্ধভাব হেরি' নম্র রবে,
—তীক্ষ্ণ অসি কোমল রেশমে কাটে কবে?

১৯

আলা তা নাশ্‌নবি মদ্‌হে সুখন-গোয়্‌,
কে আন্দাক্‌ মায়া নাফ্‌য়ে আয্‌ তু দারাদ্‌।
আগার্‌ রোযে মুরাদাশ্‌ বর্‌ নেয়ারি,
দো সদ্‌ চন্দাঁ য়্যাউবৎ বর্‌ শুমারদ্‌।

* *

কভু না শুনিবে যাহা কহে চাটুকার;
—তোমা হ'তে প্রাপ্তি-আশা আছে কিছু তার
কোনদিন বাঞ্ছা পূর্ণ না করিলে তার,
গুণিবে সে দোষ তব দ্বিশত সংখ্যার।

২০

হযর্‌ কুন্‌ যাঁচে দুশ্‌মন্‌ গোয়েদ্‌ আঁ কুন্‌,
কে বর্‌ যানু যনি দস্তে তাগাবুন্‌।
গারৎ রাহে নুমায়েদ্‌ রাস্ত্‌ চুঁ তীর্‌,
আযাঁ বর্‌ গার্দ্‌ ও রাহে দাস্ত্‌ চপ্‌গীর্‌।

* *

শত্রু যাহা কহে তুমি কর যদি তায়,
অনুতাপে হবে হস্ত মারিতে লজ্জায়।
তীরবৎ ঋজুপথ দেখালে তোমায়,
ধর বাম পথ ত্যাগ করিয়া তাহায়।

২১

হাম্‌রোকা' দোখ্‌তন্ বেহ্‌ এল্‌যামে কোঞ্জে সবর্,
ক্যয্‌ বাহ্‌রে জামা রোকা বরে খাজাগী ন-বেশ্‌ৎ।
হাক্কা কে ব-অকুবাতে দোযাখ্‌ বরাবরস্ত্‌,
রাফ্‌তন্ ব-পায়ে মর্দিয়ে হাম্‌সায়া দর্ বেহেশ্‌ৎ।

* *

ধনিজনে পত্রলেখা চেয়ে বস্ত্রতরে
শ্রেয় তালি দিয়া বস্ত্রে থাকা ধৈর্য্য ধরে
যথার্থই নরকের যন্ত্রণার প্রায়
স্বরগে গমন প্রতিবেশীর কৃপায়।

২২

কারে দর্‌বেশ্‌ মস্ত্‌মান্দ্‌ বরার্,
কে তুরা নীয্‌ কার্‌হা বাশাদ্।

* *

দরিদ্র প্রার্থীর কার্য্য করিবে উদ্ধার,
থাকিতেও পারে বহু কার্য্যও তোমার

২৩

ব-দরিয়া দর্ মুনাফা' বেশুমারাস্ত্,
আগার্ খাহি সালামৎ বর্ কিনারাস্ত্।

* *

সমুদ্রে অবশ্য আছে অসীম সম্পদ্,
কিন্তু রবে তীরে, যদি রবে নিরাপদ্।

২৪

দোশ্‌নাম্ আগার্ দিহাদ্ খসিসে,
চারা না-বুওয়াদ্ ব-জুয্ শনিদন্।
গার্ পায়ে ক্যসে সগে গুযিদা,
বা সগ্ না-তওয়াঁ এওয্ গুযিদন্।

* *

নীচজন যদি করে গালি বরিষণ,
শুনা ব্যতিরেকে আছে আর কি উপায় ?
কুক্কুর কাহারো পদে করিলে দংশন,
প্রতিহিংসা তরে কেহ নাহি দংশে তায় !

২৫

চু দস্ত্ আয্ হামা হিলাতে দর্ শিকাস্ত্,
হালালাস্ত্ বুর্‌দান্ ব-শম্‌শের্ দস্ত্।

* *

যখন উপায় কোন নাহি রহে করে,
অসঙ্গত নহে হস্ত রাখা অসি 'পরে।